খাবারের বাস্কেটটা সত্যেনের হাতের কাছে এগিয়ে দেন সুচারু।

চলে গেল ট্যাক্সি। অক্ষয়বাবুর টলমলে শরীরটা এবার ক্লান্ত হয়ে চেয়ারের উপর বসে পড়ে।

অনেকক্ষণ পরে সুচারু এসে যখন কাছে দাঁড়ান আর বেচারা সত্যেনের কথা বলতে গিয়ে হেসে ফেলেন, তখন অক্ষয়বাবুও হাসেন। সত্যেন বলেছে,—আমার বোনের কাণ্ডটা দেখছেন তো? আমি যেন কেউ নই, নেহাৎই একটা বাইরের মানুষ। তপতী আমাকে মুখের ওপর কত স্পষ্ট করে বলে দিল, বাবা আর মা-কে ছেড়ে কোথাও থাকতে আমার ভাল লাগবে না, আমার ভয় করবে।

সুচারু—যাক্ গে, সাতটা দিন তো দেখতে দেখতে পার হয়ে যাবে, তুমি আর অত মন খারাপ করো না।

সাতদিনের ছ'টা দিন পার হবার পর রাত্রিবেলা শুতে যাবার আগে অক্ষয়-বাবু বলেন, তাহলে কাল সকালেই একবার স্টেশন যেতে হয়, কী বল?

সুচারু বলেন—যেও।

সেই রাত্রিতে যখন মাঠের ঝিঁঝির ডাক ক্লান্ত হয়ে এসেছে, তখন বাগানের পাঁচিলের কাছে ঝুপ করে একটা শব্দ হয়। জেগেই ছিলেন অক্ষয়বাবু, কাজেই শব্দটাকে বেশ স্পষ্ট করে শুনলেন। কী ব্যাপার? ঘরের জানালা খুলে বাগানের দিকে তাকালেন। তারপরেই দেখতে পেলেন, এক হাতে লণ্ঠন আর আর-এক হাতে লাঠি নিয়ে পাঁচিলের কাছে ছুটোছুটি করছে বিশুমালী। চেঁচিয়ে ওঠে বিশু—চোর! চোর!

তারপরেই বিশু আসে। জানালার কাছে দাঁড়িয়ে কথা বলে আর হাঁপায়—ধরতে পারা গেল না! চোরটা নিমগাছের একটা ডাল ধরে উপরে উঠেছে, পাঁচিল টপকে ওদিকে পড়েছে, আর ভেগেছে।

অক্ষয়বাবু—কিছু নিতে পেরেছে?

বিশু—না।

ভোর হতে আর বেশি বাকি নেই। জেগেই বসে থাকেন অক্ষয়বাবু। আর ভোর হতেই ঘর ছেড়ে বাইরে এসে বাগানের দিকে এগিয়ে যেতে থাকেন। সবার আগে মনে পড়ে, আজ তপতীর ফিরে আসবার কথা। সেই ট্রেনের আজ সকাল ন'টার আগেই গয়াতে পৌঁছে যাবার কথা।

বাগানে ঢুকেই সবার আগে চোখে পড়ে, বিশুমালী নিমগাছটার কাছে দাঁড়িয়ে কী যেন করছে।

বিশুকে অনেকবার বলেছেন অক্ষয়বাবু, তুমি নিমগাছ থেকে দাঁতন ভাঙবে না। বাড়ির সামনে সড়কের পাশে একটা নিমগাছ আছে, যত খুশি দাঁতন ওই গাছ থেকে ভেঙে আনতে পার।

—এই বিশু কেয়া হোতা হায়! এগিয়ে যান অক্ষয়বাবু। এ কী কাণ্ড,

নিমের মস্ত বড আর শক্ত একটা ডাল ভেঙে ঝুলে রয়েছে। সেটাকেই হাত দিয়ে ঠেলাঠেলি করে একেবারে ভেঙে ফেলবার চেষ্টা করছে বিশু।

বিশু বলে—চোর তোড দিয়া। চোর পালিয়ে যাবার সময় নিমের এই ডাল ধরে লাফ দিয়ে পাঁচিলে উঠেছিল। চোরেরই শরীরের ভারে ভেঙে গিয়েছে এত বড় এই ডালটা।

সকাল আটটা বাজতেই অক্ষয়বাবুর স্টেশনে যাবার সব ব্যস্ততা স্তব্ধ হয়ে গেল। কারণ দুমকা থেকে একটা চিঠি এসেছে। তপতী লিখেছে, এখানে এরা আমাকে কিছুতেই ছাডতে রাজী হচ্ছে না, বাবা। আরও সাতটা দিন থাকতে বলছে। আমার একটুও ভাল লাগছে না; আমি বডজোর আর তিন-চারদিন এখানে থেকেই গয়া ফিরে যাব। আপনি চিন্তা করবেন না।

## তিন

সে চিঠির সাতদিন পরেও নয়, সাত মাস পরেও নয়, আজ প্রায় আট মাস হলো তপতী দুমকা থেকে গয়াতে ফিরে আসতে পারেনি। তবে তপতীর চিঠি এসেছে। প্রথম একমাসে তিনটে চিঠি, তারপর চার মাস প্রতি মাসে একটা করে চিঠি, তারপর শেষ তিন মাসে মাত্র দুটো চিঠি।

চার মাস আগেরও একটা চিঠিতে লিখেছিল তপতী—আমার ঘরের টেবিলে যে-জিনিস যেখানে আছে, ঠিক সেখানেই যেন থাকে, মা। আমার চিঠি থাকে যে কাঠের বাক্সটাতে, একবার দেখবেন তো, সে বাক্সটার তালা ঠিক বন্ধ আছে কি না। বাক্সটার উপরে কোন বাজে জিনিস যেন চাপিয়ে না রাখা হয়।

দু'মাস আগে তপতীর যে চিঠি এসেছে, তার অনেক কথার মধ্যে একটা ভাল কথাও আছে।—আমার শরীর ভাল, দুমকাতে শালবনের পাশে পাশে বেড়াবার খুব ভাল জায়গা আছে। গয়ার ফল্গুর মত অত চওড়া নয়, আমাদের দুমকার শালবনের কাছের নদীটা ছোট হলেও জলের বেশ স্রোত আছে। আপনিও রোজ নিয়ম করে একবার বাগানে নিশ্চয় বেড়াবেন, বাবা।

তপতীর শেষ চিঠির ভাষাটা যেন করুণ হয়ে ছটফট করেছে।—আমি কবে যে এখান থেকে ছাড়া পেয়ে গয়াতে ফিরে যাব, কিছুই বুঝতে পারছি না, বাবা। আমাকে ক্ষমা করুন।

চিঠিটাকে হাতে ধরে নিয়ে অনেকক্ষণ নিজের মনেই বিডবিড় করছিলেন অক্ষয়বাবু—আমিও যে কিছুই বুঝতে পারছি না। কী ক্ষমা করবো?

তপতীর শেষ চিঠির উত্তর তো দেওয়াই হয়েছিল—যাই হোক, তুমি আর দেরী করো না তপতী। এবার চেষ্টা করে চলে এস। বুঝতেই তো পারছো, এখানে আমাদের শূন্য হয়ে থাকতে কত খারাপ লাগছে।

কিন্তু তপতীর চিঠি আর আসে না। আসছেও না।

কিন্তু তপতী আজও হঠাৎ যদি ফিরে আসে, তবে দেখতেই পাবে যে, তার ঘরের কোন জিনিসের এই আট মাসে একটুও নড়চড় হয়নি! সেই বিছানাও তেমনই পাতা হয়ে রয়েছে। সুচারু নিজে একবার ঘরে ঢুকে পালক-ঝাড়ু বুলিয়ে বিছানা থেকে ধুলো সরিয়ে দিয়ে যান। টেবিলের উপরে তপতীর সব জিনিস, সবই ঠিক আছে। চুল বাঁধবার একটা ফিতেকে ভুল করে টেবিলের উপরে ফেলে রেখেছিল তপতী—সেই ফিতেটাও ঠিক সেই টেবিলের এক কোণে পড়ে আছে।

অক্ষয়বাবুর শরীরটাও বড় ক্লান্ত। একবার চেয়ারে বসে পড়লে আর সহজে উঠতে চান না। সামান্য একটা শব্দ শুনলে চমকে ওঠেন, বাড়ির সামনের সড়কে কিছু একটা নড়েচড়ে উঠলেই চোখ দুটো বড় হয়ে তাকায়।

মাঝে মাঝে বাগানে বেড়িয়েও আসেন। হয় সকালে, নয় বিকালে, কিংবা সন্ধ্যায়। কিন্তু খুবই আনমনার মত ঘুরে বেড়ান অক্ষয়বাবু। ডালিম ফুল ফুটেছে কিন্তু চোখে পড়ে না। কত গাজিপুরী গোলাপের কুঁড়ি কতবার ফুটে উঠলো, কিন্তু দেখবার জন্যে দু'চোখ অপলক করে আর এগিয়ে যেতে পারেন না।

কিন্তু এ কী? একদিন হঠাৎ নিমগাছটার কাছে থমকে দাঁড়ালেন অক্ষয় বাবু। এটা তো বৈশাখ মাস, নিমের মাথা তো এত নেড়া হয়ে থাকবার কথা নয়। নিমের পাতা গেল কোথায়? শুকনো হয়ে ঝরেই গিয়েছে? না, এই ফাল্গুনে গাছে নতুন পাতা ধরেই নি?

—ও বিশু? রাতের পাখিটা আজকাল ঘুমোতে আসে না?

বিশু হাসে—না। গাছে যদি ভাল করে পাতা ধরে তবে আবার আসতে পারে।

নিমের নেড়া-নেড়া ডালগুলি ঝড়ের আভাসে আর দোলে না; শুধু নড় বড় করে। আষাঢ় মাসের প্রথম তিনদিন খুব বৃষ্টি হয়ে গেল, তবু ওই নিমের গায়ে কোন নতুন পাতার সবুজ ছিটেও ফুটে উঠলো না।

আষাঢ়ের আরও কয়েকটা দিন পার হয়ে গেল। একদিন সকালবেলা খুব কড়া রোদের আলোতে সারা বাগান ভরে গেল। সেদিন বিকেলে বাগানে বেড়াতে গিয়ে চমকে উঠলেন অক্ষয়বাবু। দেখলেন নিমটার বুকে একটা গজাল বিঁধে রয়েছে।

কে করলে এই কাণ্ডটা? বিশুমালীকে জিজ্ঞেস করতেই বুঝতে পারলেন অক্ষয়বাবু, ওটা বিশুমালীরই একটা দরকারের গজাল। কাপড় শুকোতে দেবার জন্য দড়ি টানাতে হবে, তাই নিমগাছটার বুকে ওই গজাল পুঁতে দিয়েছে বিশু।

অক্ষয়বাবু বলেন—গাছটাতে গজাল না পুঁতলে কি চলতো না?

বিশু বলে—এ গাছে আর কোন জোর নেই, বাবু।

—কেন ?

—গাছের শিকড় ইঁদুরে কুরে দিয়েছে।

—কোথায় ইঁদুর ?

—সে কি আর চোখে দেখতে পাবেন ? মাটির তলায় ইঁদুরের রাস্তা আছে। পাঁচিলের ওদিক থেকে ইঁদুর এদিকে এসে গাছের শিকড় কুরে দিয়ে চলে যায়।

—বাঃ, খুব অদ্ভুত ব্যাপার। বলতে বলতে চলে যান অক্ষয়বাবু। আর বাগানে ঘুরে বেড়াতে ইচ্ছে করে না। আর বেড়িয়ে দেখবারই বা কী আছে ? সেই তো যত পেয়ারা আতা আর ডালিম। ঠাসাঠাসি একগাদা সূর্যমুখীর গায়ের উপর ফড়িং উড়ছে। মুলোর ক্ষেতের জলে ব্যাঙ লাফিয়ে বেড়ায়।

কয়েকদিন পরে একদিন দেখলেন, শুকনো মরা নিমগাছটার ধড়টা আর নেই। বিশুমালী গাছটাকে কেটে আর চেলা করে রেখে দিয়েছে। গাদা করে রাখা নিমের চেলার উপর গিরগিটি ঘুরছে।

বিকেলের রোদ মরে গিয়ে আবার মেঘ ঘনিয়ে উঠতেই বিশুমালী তাড়াতাড়ি হাত চালিয়ে নিমের ওই চেলাকাঠের গাদা ঝুড়িতে তুলে তুলে সরিয়ে দিল, রান্নাঘরের চালার নীচে জড়ো করে রেখে দিল।

না, সেই নিমের আর কোন চিহ্ন রইল না। যেখানে নিমটা দাঁড়িয়েছিল, সেখানে এখন কাঁচা মাটি ফুলে ফুলে রয়েছে। রাতের পাখিটা যদি কোন সন্ধ্যায় ফিরেও আসে, তবে একটা নিশ্চিহ্ন স্মৃতির শূন্যতা দেখে খুব আশ্চর্য হয়ে চলে যাবে।

ভিতরের বারান্দার চেয়ারে চুপ করে বসে বিকেলের আকাশের মেঘের দিকে একবার তাকালেন অক্ষয়বাবু। তারপর ডাকলেন—পঞ্জিকাটা একবার দিয়ে যাও তো, সুচারু।

কে জানে পঞ্জিকা খুলে কী দেখলেন, আর কী খুঁজে বার করলেন, অক্ষয়বাবু। কিন্তু পঞ্জিকাটাকে হাতেই ধরে রাখলেন। সন্ধ্যা হলো, তবু ওভাবে অনেকক্ষণ বসে থাকবার পর চমকে উঠলেন। তারপর উঠে দাঁড়ালেন।—বাঃ বেশ সুন্দর বাঁশি বাজছে। বাজাচ্ছে কারা ?

নিকটে নয়, অনেক দূরে, বোধহয় ফল্গুর ধারে গয়লাদের কোন বস্তিতে বাঁশি বাজছে। মেঘলা রাতের ভিজে বাতাসে ভেসে ভেসে সেই বাঁশির শব্দ যেন আরও মিষ্টি হয়ে গিয়েছে।

অনেক রাতে বিছানাতে শুয়ে পড়ে থাকলেও ঘুমোতে পারেন না অক্ষয়বাবু। মাথায় পাখার বাতাস দিয়ে সুচারু বলেন—আজ হঠাৎ এরকম করছো কেন ?

অক্ষয়বাবু হাসতে চেষ্টা করেন—কিছু না। শুধু ভাবছি, আজ রাতে গোয়ালাদের বস্তির বাঁশির শব্দটাকে শুনতে এত ভাল লাগল কেন ?

ভোরের দিকে ঘুমিয়েই পড়লেন অক্ষয়বাবু। কিন্তু সকাল হতেই ধড়ফড় করে জেগে উঠলেন। ভিতরের বারান্দায় এসে চেয়ারের উপর বসে পড়লেন।

চোখে পড়ে অক্ষয়বাবুর, বাগানের পাঁচিলের ওখানে, যেখানে নিমগাছটা ছিল, ঠিক সেখানে কাঁচা মাটির উপর হাত চালিয়ে কাজ করছে বিশুমালী।

হ্যাঁ, সেখানে একটা বাতাবীলেবুর চারা পুঁতেই ফেলেছে বিশু। বিশুর কাছে একটা জলভরা মাটির ঘট। সেই ঘট থেকে জল তুলে নিয়ে গাছের গোড়ায় দু'চার বার ছিটিয়ে দিল বিশু। তারপর হাত ধুয়ে ফেললো।

অক্ষয়বাবু ডাকেন—শোন, সুচারু।

সুচারু—বল।

অক্ষয়বাবু—মেয়ে আর আসবে না।

চমকে ওঠেন সুচারু—কেন?

অক্ষয়বাবু হাসেন—মেয়ের বিয়ে হয়ে গিয়েছে।

সুচারু—কে বললে?

অক্ষয়বাবু—এই তো পঞ্জিকাটা এখানেই রয়েছে, একবার দেখে নিলেই পার।

## পরিপূর্ণা

রাত দশটারও বেশি হয়ে গিয়েছে বলে মনে হয়। ক্লান্ত বাড়িটার মেজাজও যেন ক্লান্ত হয়েছে। সুলতার বিয়ে হয়ে গিয়েছে। বর-বউ বাসরঘরে গিয়েছে। খাওয়া-দাওয়ার হুল্লোড়ও আর নেই। নিমন্ত্রিতদের প্রায় সবাই চলে গিয়েছে। যারা আছে তারা পাড়ারই লোক।

এখন শুধু সামিয়ানার নীচে এলোমেলো করে ছড়ানো খালি চেয়ারগুলির ওপর এলোমেলো বসে গল্প করছে ওরা, যারা বিয়েবাড়ির কাজে খেটে খুটে ক্লান্ত হয়েছে। ওরা সবাই সুলতার দাদার বন্ধু। এদিকে বেশ একটু তফাতে চেয়ারে বসে আনমনা হয়েও মাঝে মাঝে ওদেরই নানা গল্পের নানা কথা শুনছিল কুমুদ রায়।

বাসর-ঘরের দিক থেকে খল-খল আর খিল-খিল হাসির শব্দ যেন বসন্তকালের মিষ্টি তুফানী হাওয়ার শব্দের মতো মাঝে মাঝে ভেসে আসে। ওরা বলে—ঐ শোন, এখানেও আবার বোধহয় সেই রকমের কাণ্ড করছে জয়ন্তী সেন

জয়ন্তী সেন? নামটা শুনেই চমকে ওঠে কুমুদ রায়। জয়ন্তী সেনের নাম শুনে কুমুদ রায়ের পক্ষে একটু চমকে ওঠবারই কথা। কিন্তু এরা যে জয়ন্তী সেনের কথা বলছে, সে কি সেই জয়ন্তী সেন, যাকে কুমুদ সেই ভয়ঙ্কর দাঙ্গার সময় মানিকতলার পথে একা দেখতে পেয়ে আর অভয় দিয়ে নিরাপদে এই ঢাকুরিয়া পর্যন্ত পৌঁছে দিয়েছিল?

সে জয়ন্তী সেনের সঙ্গে এখনও মাঝে মাঝে কুমুদের দেখা হয়। ঠিকই,

পথে মুখোমুখি হলেও সেই আগের মত অত হাসিখুশি হয়ে আর আলাপ করে না জয়ন্তী। কিন্তু একেবারে বোবাটি হয়ে পাশ কাটিয়ে চলেও যায় না। কম কথা বললেও কথা বলে। শুকনো হাসি হলেও একটু হাসে। সেদিন সন্ধ্যায় গড়িয়াহাটার মোড়ে ফুটপাথের ওপর বিছানো এক খোলা দোকানের সামনে দাঁড়িয়ে রজনীগন্ধার দর করছিল জয়ন্তী। অফিস থেকে ফেরার পথে কুমুদ সেই সময়ে ট্রাম থেকে নেমে মোড়ের কাছে দাঁড়ালো। কুমুদের দিকে চোখ পড়তেই চমকে উঠলো জয়ন্তী। যেন লজ্জা পেয়ে চমকে ওঠা। ভয় পেয়েও হতে পারে। কিন্তু কিসের ভয় আর কিসের লজ্জা? বরং কুমুদেরই পক্ষে লজ্জিত হওয়া উচিত। একদিন এসে শুধু একটু চা খেয়ে যাবার জন্য কুমুদকে অনুরোধ করেছিল জয়ন্তী। আজ যাব কাল যাব করতে করতে তিন বছরের মধ্যেও একবার গিয়ে জয়ন্তীদের বাড়ির এক কাপ চা খেয়ে আসবারও সময় হলো না। কে জানে কি মনে করলো জয়ন্তী!

সব ঘটনার ইতিহাস এত স্পষ্ট মনে পড়ে, সময়ে-অসময়ে হঠাৎ মনেও পড়ে যায়, তবু কি আশ্চর্য, আর একবার এসে চা খেয়ে যাওয়ার জন্য জয়ন্তীর সেই আগ্রহভরা একটা অনুরোধের দাবী আজও রক্ষা করতে পারা গেল না কেন? সময়ের অভাব তো নেই। বেশ তো মাসে অন্তত একবার সিনেমা হাউসে গিয়ে বাজে ছবি দেখবারও সময় পাওয়া যায়। অথচ যে মেয়েকে একেবারে ভুলে যাওয়া আজও সম্ভব হলো না, এমন কি হঠাৎ অকারণেই এক একবার দেখতে বড় ইচ্ছা করে, সেই মেয়ের একটা অনুরোধ তুচ্ছ হয়ে গেল কেমন করে? সেই অনুরোধটাকেই কি খুব ভয় করে কুমুদ রায়?

এই ত্রিশ বছর বয়সের জীবনে অনেক মুখ থেকে চা খাওয়ার জন্য অনুরোধ শোনবার সৌভাগ্য হয়েছে কুমুদ রায়ের। সেই সব মুখের অনেকগুলিই তো জয়ন্তীর চেয়ে অনেক বেশি সুন্দর। কিন্তু সামান্য চা খেয়ে যাবার জন্য অনুরোধের রূপটা যে কত সুন্দর হতে পারে, সেই সত্য জীবনে মাত্র একজনের মুখের দিকে তাকিয়ে মাত্র একটি দিনই অনুভব করতে পেরেছিল কুমুদ রায়।

কলকাতা সহরের চারদিক জুড়ে আর সহরের ভিতরেও তখন এখানে-ওখানে খুনিয়ারা দাঙ্গার মাতমাতি আর পাড়া-পোড়ানো আগুনের জ্বালা জ্বলছে। পথ চলা নিষেধ করে দিয়ে যখন-তখন কার্ফ্যু জারি করছে পুলিশ। শ্যাম-বাজারের মামারবাড়ি থেকে বের হয়ে বাস ধরবার আশায় এদিক-ওদিক ঘুরতে ঘুরতে যখন মানিকতলার মোড়ের আগুন দেখতে পেয়ে ভয়ে থরথর করে উঠেছে জয়ন্তীর সারা শরীর, ঠিক সেই সময়েই পথের ওপর পিছন থেকে কে যেন ডাকে—আপনি এই হাঙ্গামার মধ্যে এদিকে কোথায় চলেছেন?

যেন ভয়-ভাঙানো দৈবের ডাক। চমকে মুখ ফিরিয়ে, আর ঢাকুরিয়ারই কুমুদ রায়কে দেখতে পেয়ে জয়ন্তীর দু'চোখের ভয়ের ঘোর কেটে যায়। জয়ন্তী বলে—আমি ঢাকুরিয়া যেতে চাই, কুমুদবাবু।

কুমুদ বলে—আমার সঙ্গে চলুন, আমিও ঢাকুরিয়া যাচ্ছি।

ঢাকুরিয়ার আর পাঁচজনের মত জয়ন্তীও কুমুদকে চেনে। হরিশ রায়ের ছেলে কুমুদ রায়, যাদের বাগানে প্রতি বছর সার্বজনীন দুর্গোৎসবের ঘটা সাত দিন পর্যন্ত চলে। ঐ সার্বজনীন আনন্দের অর্ধেক খরচ হরিশবাবু দিয়ে থাকেন। দেবেনই বা না কেন? খুব বড়লোক তো নন। কুমুদের চাকরিটাও ভাল, মস্ত বড এক জুট মিলের ওয়েলফেয়ার অফিসার। এখনও বিয়ে হয়নি কুমুদের। পাড়ার লোক মনে করে, নিশ্চয় কোন ব্যাপার আছে। প্রেম-ট্রেমের ব্যাপার বোধহয়, যার জন্য কুমুদ আজও বিয়ে না করে দিব্যি দিন কাটিয়ে দিচ্ছে।

ঢাকুরিয়ার আর পাঁচজনের মত কুমুদও জয়ন্তীকে চেনে। কোন এক প্রেসে প্রুফ-রীডারের কাজ করেন বিলাসবাবু, তাঁরই মেয়ে জয়ন্তী। কে জানে কত মাইনে পান বিলাসবাবু! ওভারটাইম খেটে মাইনের পরও কিছু আয় হয়। তাতে শুধু দিন চলে যায়, কিন্তু জীবন বোধহয় চলে না। অনেকগুলি ছেলেপিলে, কোনটিকেই আজ পর্যন্ত স্কুলে পড়াতে পারলেন না। শুধু ঐ জয়ন্তী, দেনা-টেনা করেও জয়ন্তীকে কলেজ পর্যন্ত, অর্থাৎ ঐ আই-এ'র ফার্স্টইয়ার পর্যন্ত পড়িয়েছিলেন; তারপর আর নয়। অনেকেই জানে, এবং কার কাছ থেকে যেন কুমুদও কথাটা শুনেছিল, দেশের বাড়ি বেচে দিয়ে মেয়ের বিয়ের জন্য টাকা মজুত করে রেখেছেন বিলাসবাবু। কিন্তু কই? আজও তো বিয়ে হলো না জয়ন্তীর। তবে কি টাকাগুলো সব ফুলুরী খেয়েই ফুঁকে দিলেন বিলাসবাবু? পাড়ার লোকে জানে, সকালবেলা শুধু দু'আনার ফুলুরী খেয়ে চাকরী করতে বের হয়ে যান প্রুফ-রীডার বিলাসবাবু।

রাস্তার এই ফুটপাথে কার্ফ্যু, ঐ ফুটপাথে কার্ফ্যু নেই। বেশ হিসাব করে পথ চলতে হয়। একটা দোকানের সামনে দুটো লাস পড়ে আছে, ভয়ঙ্কর হুল্লোড় তুলে একদল লোক দোকান ভাঙছে। শিউরে ওঠে জয়ন্তী। ভয় পেয়ে থমকে দাঁড়ায়। এক হাত বাড়িয়ে খপ করে জয়ন্তীর একটা হাত ধরে ফেলে কুমুদ—ভয় পাবেন না, তাড়াতাড়ি হেঁটে চলুন।

যেন কতদিনের চেনা বন্ধু আর বান্ধবী। জয়ন্তীর হাতটা পরম নির্ভয় আর নিরাপদ হয়ে কুমুদের হাতের মুঠোয় বাঁধা পড়ে আছে। তাড়াতাড়ি হাঁটে আর হাঁপায় জয়ন্তী, আর হঠাৎ কেমন যেন আক্ষেপের মত স্বরে বলে ওঠে—উঃ, আপনি আমার চেয়ে কত বড, তবু আমাকে আপনি করে বলছেন কেন?

কুমুদ হাসে! হাওডার ব্রীজের মুখে এসে পৌঁছতেই কুমুদ বলে—হাঁটতে তোমার বড কষ্ট হচ্ছে জয়ন্তী, একটা ট্যাক্সি ডাকি, কেমন?

ট্যাক্সিওয়ালা বলে—ঢাকুরিয়া যেতে একশো টাকা—

মুখ কালো করে জয়ন্তী বলে—এত টাকা দিতে পারবো না কুমুদবাবু। হেঁটেই চলুন।

কুমুদ—ট্যাক্সিভাড়া আমি দেব।

চেঁচিয়ে ওঠে জয়ন্তী—না, না, না, ছিঃ, আমার একটু কষ্টের জন্যে একশো' টাকা খরচ হবে, কি যে বলেন আপনি!

বিকেলও পার হয়ে গিয়েছে। ঢাকুরিয়া পৌঁছতে হলো সন্ধ্যা। অর্ধেক আস্ত আর অর্ধেক ভাঙা, কলাগাছ ঘেরা একটা বাড়ি। দরজার কাছে দাঁড়িয়ে হাঁপ ছেড়ে কুমুদ হেসে হেসে বলে—বাড়ির মেয়ে এইবার বাড়িতে যান, আমি চলি।

কোন কথা বলে না জয়ন্তী। এতক্ষণের এত ভয়, উদ্বেগ, পথচলার কষ্ট আর আতঙ্ক, তবু যেন কিসের ছোঁয়ায় সবই স্নিগ্ধ ও মধুর হয়ে উঠেছিল। কিন্তু এই মুহূর্তে সব যেন শূন্য হয়ে যাচ্ছে, চলে যাচ্ছে কুমুদ রায়। তাকে আর একটা মিনিটও এখানে থামিয়ে রাখবার কোন অর্থ হয় না। কুমুদ রায় জয়ন্তী সেনের কেউ নয়।

কুমুদ বলে—কি? কথা বলছো না কেন?

জয়ন্তী—একটু রেষ্ট নিয়ে তারপর যদি যেতেন...।

কুমুদ—না, আমার জন্যেও বাড়ির সবাই বোধহয় এতক্ষণে দুশ্চিন্তায় ছটফট করছে, যাই সশরীরে দেখা দিয়ে তাদের নিশ্চিন্ত করে দিই।

জয়ন্তী—কিন্তু......

জয়ন্তীর মুখের দিকে তাকিয়ে একটু আশ্চর্য হয় কুমুদ। কিন্তু কি? এর মধ্যে আর কিন্তু থাকবার তো কথা নেই। হঠাৎ পথের আলাপ, কয়েক ঘণ্টা শুধু একসঙ্গে পথ চলার পালা এই তো এখানে এসে শেষ হয়ে গেল। আর এখানে আসবার কোন দরকার কোন দিন হবে না। কিন্তু কি বলতে চায় জয়ন্তী?

জয়ন্তী বলে—কিন্তু আপনি তো আর কোন দিনও এখানে আসবেন না।

কুমুদ বলে—তা, তা, আসতে পারি হয় তো; কিন্তু কেন, কিসের জন্যে?

জয়ন্তী বলে—একদিন এসে চা খেয়ে যাবেন।

বলতে বলতে কেঁপে হাঁপিয়ে কেমনতর হয়ে যায় জয়ন্তীর শরীরটা। চোখ দুটো যেন নতুন করে ভয় পেয়ে শিউরে উঠছে। সারা মুখ যেন চমকে ওঠা রক্তের এক ঝলক আভা ছড়িয়ে পড়েছে। হাসতে চেষ্টা করছে জয়ন্তী, কিন্তু ভীরু চোখ দুটো ছলছলিয়ে উঠছে।

দেখতে অদ্ভুত, বেশ তো সুন্দর—রোদ-বৃষ্টি খেলার মত একটি ছবি। জয়ন্তীর মুখের দিকে বেশ কিছুক্ষণ তাকিয়ে থাকে কুমুদ। মনে হয়, এই অনুরোধের ডাকে আর একবার আসাই উচিত। এলে ক্ষতি কি?

কুমুদ বলে—আসবো বই কি।

চলে গেল কুমুদ—তারপর আরও কতবার জয়ন্তীর সঙ্গে দেখা হয়েছে। দেখা হতেই অপ্রস্তুত হয়ে কুমুদ বলে—মনে আছে জয়ন্তী। যাব, একদিন

যাব, নিশ্চয়। কাজের ফাঁকে একটু সময় পেলেই যাব।

জয়ন্তীর একটা উত্তর শুনে একদিন সত্যিই লজ্জা পেয়েছিল কুমুদ—সত্যিই কি আপনার কোনদিন সময় হবে?

যেন জয়ন্তীর জীবনের ছোট একটা আশাও ক্লান্ত হয়ে পড়েছে। সন্দেহ দেখা দিয়েছে জয়ন্তীর মনে। কিসের সন্দেহ? কলাগাছে ঘেরা একটা অর্ধেক আস্ত আর অর্ধেক ভাঙা বাড়ির আহ্বানকে এমন কিছু দামী বস্তু বলে মনে করে না চারশো' টাকা মাইনের ওয়েলফেয়ার অফিসার, জয়ন্তী কি সত্যিই এইরকম একটা সন্দেহ করে বসলো?

কিন্তু কুমুদ জানে, নিজের মনের কাছে তো ফাঁকি দিয়ে কোন লাভ নেই, অনেকবার যেতে ইচ্ছা করেছে। কিন্তু ভয়; গেলে কি জয়ন্তীর কোন ক্ষতি হয়ে যাবে না? একবার যাবার পর যদি বার বার যেতে হয়, যদি জয়ন্তী ভুল করে মনে করে ফেলে যে, কুমুদ তাকে দেখবার জন্যই আসছে? না যাওয়াই ভাল। যাওয়াও আর হয়নি। কি ভাবলো, কি মনে করলো জয়ন্তী, তা জয়ন্তীই জানে।

কিন্তু ওরা কি সেই জয়ন্তী সেনের কথা বলছে? ভাল করে শুনতে আর বুঝতে চেষ্টা করে কুমুদ।

হ্যাঁ, সেই জয়ন্তী সেনের কথাই ওরা বলছে। বিলাসবাবুর মেয়ে জয়ন্তী। কিন্তু এ কিরকম অদ্ভুত, ভয়ানক, বেহায়া, নির্লজ্জ জয়ন্তীর কথা!

বাসর-ঘরের দিক থেকে খিলখিল হাসির উচ্ছ্বসিত শব্দ আবার ভেসে আসে। ওরা বলে—হ্যাঁ, ব্যাপারটা হাস্যকর হলেও একটা ট্রাজেডি। মেয়েটার আজও বিয়ে হোল না, কোনদিন হবেও না, কোন ভরসা নেই, তাই তো এরকম হন্যে হয়ে পরের বাসর-ঘরে ঢুকে······

—এই নিয়ে বার বার তিনবার দেখা গেল। একবার নিতাই-এর বোন সুধার বিয়েতে দেখেছি, আর দু'বার শ্যামলবাবুর দুই মেয়ে নিভা আর শোভার বিয়েতে। বাসর-ঘরে ঢুকে বরের সঙ্গে সে যে কি ঢলাঢলি, কাণ্ড দেখে আর সব মেয়ে লজ্জা পেয়ে ঘর ছেড়ে চলেই গেল।

—বাস্তবিক, জয়ন্তী সেনের বাহাদুরী আছে বলতে হবে। বাসর-ঘরের আমোদ জমাতে ওরকম ওস্তাদ মেয়ে আমি আর দ্বিতীয়টি দেখিনি। কিন্তু একটু মাত্রা ছাড়া; চিরুণী হাতে নিয়ে শোভার বরের, সেই গোবেচারা ভদ্রলোকের পাট-করা-চুলের টেড়ি পালটে দিয়ে দিব্যি চেঁচিয়ে উঠলো জয়ন্তী সেন—এইবার ভাল করে দেখ শোভা, বর পছন্দ হয় কিনা।

শোভার মাসিমা একটু রাগ করেছিলেন—দেখিস বরের কোলের ওপর যেন বসে পড়িস না জয়ন্তী।

হেসে চেঁচিয়ে ওঠে জয়ন্তী—তাতে কি আর ক্ষতিটা হবে মাসিমা? শোভা একটা বেশ ভাল সতীন পেয়ে যাবে।

দূর ছাই, কি যে বলে জয়ন্তীটা! মেয়েরা মুখে আঁচল চাপা দিয়ে ফিস-ফিস করে ওঠে।

সুধার বিয়ের সময় বাসর-ঘরে বরের সঙ্গে গলা মিলিয়ে ডুয়েট গেয়েছিল জয়ন্তী, গানটাও আবার একটা বেহায়া প্রেমের গান। তাও ভাল ছিল, কিন্তু যখন বরকে অবিরত চিমটি কেটে অস্থির করে তুললো জয়ন্তী, তখন অমন মুখচোরা মেয়ে সুধাও চুপ করে থাকতে পারেনি।

—কি বললে সুধা?

—সুধা বললে, এবার একটু থাম তো জয়ন্তী। তোর চিমটিগুলো গুড়-মাখানো নয়।

—জয়ন্তী কি বললে?

জয়ন্তী বেপরোয়া হেসে চেঁচিয়ে উঠলো, নিশ্চয়ই গুড় মাখানো, জিজ্ঞেস করে দেখ তোর বরকে!

বাসর ঘরের দিক থেকে আর খিলখিল হাসির স্বর অনেকক্ষণ হলো ভেসে আসে না। বাসর-ঘরটা হঠাৎ গম্ভীর হয়ে গেল কেন?

শুনতে পায় কুমুদ, ওরা তখন বলছে—এ একটা ভয়ের ব্যাপার হয়ে উঠেছে। কারও বাসর-ঘরের দরজায় জয়ন্তীকে দেখলেই সবাই একটু ঘাবড়ে যায়। হলোই বা বাসর-ঘর, একটা অবিবাহিত বয়স্ক মেয়ে পরের বর নিয়ে এরকম ঘাঁটাঘাঁটি করবে, কনে আর কনের বাড়ির লোকেরা পছন্দ করবে কেন? তাই সকলে সাবধান হয়ে গিয়েছে। সুলতার বৌদি বলেছেন, এ-বাড়িতে জয়ন্তীর ওসব বিশ্রী ফষ্টি-নষ্টি চলবে না। বাড়াবাড়ি করে তো থামিয়ে দেওয়া হবে।

আর নয়, উঠে দাঁড়ায় কুমুদ রায়। এতক্ষণ ধরে যেন এক ভয়ানক জুয়া-চুরির কাহিনী শুনছিল কুমুদ রায়। যেন একটা স্বপ্নের ফুল হঠাৎ কয়লা হয়ে ঝরে পড়ছে। সেই শান্ত আর লাজুক আর চোখ ছলছল জয়ন্তী যেন একটা নিষ্ঠুর মিথ্যা! যাক্, খুব ভাল হয়েছে, ঐ গিল্টি-করা চরিত্রের মেয়ের একটা অনুরোধের জালে ধরা পড়েনি কুমুদ রায়।

চলেই যাচ্ছিল কুমুদ রায়, কিন্তু থমকে দাঁড়ায়। বিয়ে বাড়ির ভিতরে হঠাৎ কেমন যেন একটা গভীর ব্যস্ততা জেগে উঠেছে। যারা সামিয়ানার নীচে বসে গল্প করছিল, তারাও হঠাৎ চমকে উঠে ভিতরে চলে গেল। শুনতে পায় কুমুদ, একটা হাসি-হাসি কথা কাটাকাটি যেন আস্তে আস্তে এগিয়ে আসছে। সুলতার বৌদি জয়ন্তীর হাত ধরে হাসতে হাসতে আসছেন। বৌদির মুখের হাসিটিও কেমন যেন, বেশ চতুর অথচ বেশ শক্ত।

বৌদি বলেন—অনেক করেছ ভাই জয়ন্তী, আর কেন? নিজের বরের জন্যে একটু রাখ, সব ফুরিয়ে দিচ্ছ কেন?

জয়ন্তী হাসে, কেমন যেন জ্বলন্ত সেই হাসি।—একটুও ফুরিয়ে দিইনি বৌদি,

সব জমা আছে।

বৌদি হাসেন—খুব ভাল কথা। তা এখন অনেক রাত তো হলো, বাড়ি যেতে চাও তো একটা গাড়ি ডেকে দিই।

জয়ন্তী হাসে—হাত ধরে গল্প করতে করতে যখন গেট পর্যন্ত নিয়ে এসেছেন তখন বাড়ি না যাওয়া ছাড়া উপায় কি?

ঠিক হয়েছে, এই রকমই অপমান ঐ মেয়ের জীবনে উপযুক্ত উপহার। সামিয়ানার নীচে এক কোণে দাঁড়িয়ে জয়ন্তীর মুখটার দিকে তাকিয়ে দুঃসহ ঘৃণায় জলে ওঠে কুমুদ রায়ের চোখ।

কুমুদকে দেখতে পেয়েছে জয়ন্তী। চমকে ওঠে জয়ন্তী, তার পরেই যেন গেটের বাইরের অন্ধকারের মধ্যে মিশে যাবার জন্যে ছুটে চলে যায়।

আর কুমুদ রায়ও যেন সেই মুহূর্তে তার ঘৃণার জ্বালা শান্ত করার জন্য বাইরের বাতাস পাওয়ার আশায় ছুটে বের হয়ে যায়।

কিন্তু শান্ত হয় না সেই ঘৃণার জ্বালা! পথের আলো অন্ধকার আর বাতাস সবই যেন তেতে রয়েছে। তার চোখের সম্মুখ দিয়ে ছায়ামূর্তির মত হন্‌হন্‌ করে হেঁটে চলে যাচ্ছে যে, সেই তো সেই জয়ন্তী সেন।—জয়ন্তী! হঠাৎ ডেকে ওঠে কুমুদ।

জয়ন্তী দাঁড়ায়। কুমুদ কাছে এগিয়ে এসে বলে—ইচ্ছে ছিল না, তবু একটা কথা না জিজ্ঞেস করে থাকতে পারছি না।

জয়ন্তী বলে—বলুন।

—তোমার এ দশা হলো কেন?

—কি?

—এ যে, যার জন্যে স্থলতার বৌদি আজ তোমাকে তাড়িয়ে দিতে বাধ্য হলেন।

জয়ন্তী হাসে—মানুষের বাসর-ঘরে ঢুকে বেহায়ার মত হৈ-হৈ করি বলে?

কুমুদ—অ্যাঁ?

জয়ন্তী আরও হাসে—একটু থিয়েটার করি কিন্তু তাতেই ওরা কত ভয় পেয়ে যায়। শুধু পাইয়ে মজা দেখি, এই মাত্র। আপনি কি মনে করেন যে....।

কুমুদ চেঁচিয়ে ওঠে।—জঘন্য থিয়েটার। ওগুলো তোমার মনের একটা লোভের খেলা।

জয়ন্তীর অমন কালো চোখের নরম ভুরুও বেঁকে শক্ত হয়ে ওঠে।—হয়তো তাই, তাতে আপনার কি?

হঠাৎ মুসড়ে পড়ে কুমুদ রায়ের যত রাগী ঘৃণার অহঙ্কার। বড় শক্ত প্রশ্ন করেছে জয়ন্তী, প্রশ্নটা যেন কুমুদ রায়ের গলায় বিঁধেছে; উত্তর দিতে পারে না কুমুদ।

জয়ন্তীর হাসিটা আরও তীক্ষ্ণ হয়ে ওঠে।—যদি বিলাসবাবুর মেয়ে না হয়ে

ধরুন আপনারই বাড়ির মেয়ে ঐ থিয়েটার করতো, তবে আপনারা তাকে কি বলতেন বলুন তো ?

কুমুদ—কি বলতাম ?

জয়ন্তী—বলতেন, কী সুন্দর মিশুকে মেয়ে !

আর একটা আঘাত যেন এই পৃথিবীর সব অহঙ্কেরে ভদ্রতার মাথায় ভয়ানক এক ঠাট্টার আঘাত করেছে জয়ন্তী। বিব্রতভাবে কুমুদ বলে—তা নয় বোধহয়।

আর কোন কথা না বলে চলতে সুরু করে জয়ন্তী। কুমুদ বলে—একটা কথা শোন। তুমি বোধহয় আমার ওপর রাগ করে আছ।

জয়ন্তী আশ্চর্য হয়—আপনার ওপর রাগ করবো কেন ?

কুমুদ—তোমার সেই নেমন্তন্ন রাক্ষ পর্যন্ত···।

হেসে ফেলে জয়ন্তী—আপনি আমাকে খুবই ভুল বুঝেছেন কুমুদবাবু। আপনার ওপর রাগ করবো কোন্ সাহসে ? আপনি এলে খুবই খুশি হতাম কিন্তু আসতে পারেন নি বলেও কোন দুঃখ নেই।

কুমুদের মনের বিরাট একটা বিশ্বাসের পাহাড়কে যেন অবাধে একটা টোকা দিয়ে অনায়াসে ভেঙ্গে চূর্ণ করে দিচ্ছে জয়ন্তী। জয়ন্তীর মনে তাহলে কোন দুঃখ নেই, কুমুদের জন্য কোন মুহূর্তেও পথের দিকে তাকিয়ে প্রতীক্ষা করেনি। কোন আশা করেনি জয়ন্তী, একটুও ব্যাকুল হয়নি জয়ন্তী। এই তিন বছরের হৃদয়টার সবই তাহলে শূন্য।

বোধহয় এই শূন্যতার বিদ্রূপ সহ্য করতে না পেরে কুমুদের গলার স্বরটা তপ্ত হয়ে বিদ্রূপ করে—বাঃ !

আবার আশ্চর্য হয় জয়ন্তী। কুমুদের চোখ দুটো ছটফট করছে। কি কঠোর এই দৃষ্টির ভঙ্গী, যেন শত্রুর মুখের দিকে তাকিয়ে আছে কুমুদ রায়।

জয়ন্তী বলে—আমি যাই।

কুমুদের গলার ভিতর থেকে যেন একটা বদ্ধ আক্রোশ খান্‌খান্ হয়ে ফেটে পড়ে—তোমাকে খুবই ভুল বুঝেছিলাম জয়ন্তী। ঠিকই বলেছেন স্থলতার বৌদি, তোমার সবই ফুরিয়ে গিয়েছে। পরের বাসর-ঘরে ঢুকে থিয়েটার করে করে সবই ফুরিয়ে দিয়েছ।

জয়ন্তী—কিছুই ফুরিয়ে যায়নি, সব জমা আছে। যার চোখ নেই সে-ই শুধু দেখতে পায় না।

বলতে বলতে জয়ন্তীর দু'চোখে যেন অদ্ভুত এক জ্বালা ঠিকরে ওঠে; তারপরেই একেবারে গলে যায়। শিশিরমাখা কালো পাথরের মত চিকচিক করে জয়ন্তীর জলভরা কালো চোখ।

আর ভাবতে পারেনি, বোধহয় হাতটাকে সামলাতেও পারেনি কুমুদ। জয়ন্তীর একটা হাত হঠাৎ শক্ত করে ধরে ফেলে কুমুদ—তোমাকে একটুও ভুল

বুঝিনি।

জয়ন্তী—তাহলে একদিনের জন্যেও আসতে পারেন নি কেন? বিলাসবাবুর মেয়ে ভালবেসে ফেলবে, সেই ভয়ে?

কুমুদ হাসে—না। বিলাসবাবুর মেয়েকে ভালবেসে ফেলবো, শুধু এই ভয়ে।

জয়ন্তী—আজ ভয় করছে না?

কুমুদ—ভয় করছে, যদি এখনি হাত ছাড়িয়ে নাও।…চল, তোমার বাড়ি পর্যন্ত যাই।

এটা একটা আশ্চর্য বিয়ে; সেই বিয়ের বাসর-ঘরে কি যে আশ্চর্য ব্যাপার হবে, ভেবে কূল পায় না অনেকেই। একে তো জয়ন্তীর মত ঢলানি মেয়ের বিয়ে, তায় কুমুদের মত বর। কলাগাছে ঘেরা অর্ধেক আস্ত আর অর্ধেক ভাঙা বাড়ির এক উৎসবের রাতে বাসর-ঘরের ভিতরে আর কাছে এসে যারা ভিড় করলো, তাদের মধ্যে বেশি চঞ্চল হয়ে উঠলো সুলতা, শোভা, নিভা আর সুধা, সেই সঙ্গে সুলতার বৌদিও। কুমুদের সঙ্গে জয়ন্তীর বিয়ে, জয়ন্তীর সৌভাগ্যের বাহবা দিতে হয়। বড় বেশি আশ্চর্য হয়ে বাহবা দিয়েছে সবাই। কিন্তু সবচেয়ে বেশি আশ্চর্য হওয়া এখনও বাকি আছে। এই তো সবেমাত্র বাসর-ঘরে ঢুকেছে বর আর কনে। সুলতার বৌদি অনেকেরই কানে কানে ফিসফিস করে বলেন…কাউকে কিছু বলতে কইতে হবে না। তোমরা শুধু চুপ করে দাঁড়িয়ে দেখ।

কি দেখবো বৌদি?

—জয়ন্তীর ঢলানি। পরের বরকে কাছে পেয়ে যে মেয়ে ঢলে পড়ে, নিজের বরকে নিয়ে সে আজ কি কাণ্ডটা করে একবার দেখ! বিনা টিকেটের তামাশা দু'চোখ ভরে দেখে নিয়ে তারপর যে যার বাড়ি চলে যেও।

কথা শেষ করেই বৌদি আবার ফিসফিস করেন—ও কি, ও আবার কোন ঢঙ। লজ্জায় মরে যাই ব্যাপার দেখছি!

হ্যাঁ, সেই জয়ন্তী সেনই বাসর-ঘরের এক কোণে মাথা হেঁট করে বসে আছে। পায়ের নখটুকুও দেখা যায় না। বেনারসীর সাজে বন্দিনী হয়ে যেন একটা নীরব ও স্থির ছবি বসে আছে। আঁচলটাও খুঁটছে না জয়ন্তী, হাত দুটোও দেখা যায় না। বোঝা যায় না, কি আছে হাতে। ব্রেসলেট না কঙ্কন? ক'গাছি চুড়ি, ক'ভরির চুড়ি?

কিন্তু আর কতক্ষণ? সবাই যে আশায় আশায় আর দাঁড়িয়ে বসে ক্লান্ত হয়ে গেল।

বৌদি বলেন—বরের সঙ্গে একটা রঙ্গের কথা কও জয়ন্তী আমরা শুনে ধন্যি হয়ে যাই।

জয়ন্তী—আপনিই বলুন।

বৌদি—আমি কি করে বলি জয়ন্তী? তোমার কাছ থেকে যদি সে আর্ট রপ্ত করে নিতাম, তবে হয়তো বলতে পারতাম।

নিভা, সুধা, সুলতা আর শোভা খিলখিল করে হেসে ওঠে। জয়ন্তীর অচঞ্চল চেহারাটার দিকে একবার তাকিয়ে নিয়ে বৌদি সকলের কানের কাছে ফিস-ফিস করেন—চল, আর সময় নষ্ট করে লাভ নেই।

ঘর ছেড়ে চলে গেল সকলেই।

ঘরের বাইরে এসে নিভা বলে—জয়ন্তী এমন গম্ভীর হয়ে গেল কেন বৌদি?

বৌদি একটু চড়া গলায় অথচ বেশ মিষ্টি করে কটকটিয়ে উত্তর দেন—গম্ভীর নয়, গম্ভীর নয়। ও-রকমই হয়। বেহায়ার মত সবই আগে আগে পরের বাসর-ঘরে ফুরিয়ে দিলে ··।

হাসি সামলাতে গিয়ে কথা শেষ করতে পারেন না বৌদি এবং হাসি সামলেই বলে ওঠেন—দূর ছাই, এখনও যে খাওয়া-দাওয়া বাকি আছে, অথচ রাত বোধহয় দশটারও বেশি হয়ে গেল।

খাওয়া-দাওয়া সারতেও বেশ দেরী হয়ে গেল। কিন্তু কি আশ্চর্য, বাড়ি যাবার জন্য যার সবচেয়ে বেশি তাড়া, তিনিই একটু দেরী করলেন। এবং নিভা, শোভা ও সুলতাকে আশ্চর্য করে দিয়ে তিনিই বাসর-ঘরের বন্ধ দরজার কাছে এসে ঘুরঘুর করতে লাগলেন। যা খুঁজছিলেন তা পেয়ে গেলেন বৌদি। বন্ধ জানালার একটা ফাঁক।

সুলতা বলে—আঃ, কি করছো বৌদি! এমন কি আর নতুন ব্যাপার দেখবে?

বৌদি ফিসফিস করেন—ভাবতে দুঃখ হয়, পরের বাসর-ঘরে লোভীর মত সব ফুরিয়ে দিলে, নিজের বরকে কাছে পেয়েও কি দিয়ে···।

বলতে বলতে জানালার ফাঁকে চোখ রেখে চুপ করে গেলেন বৌদি। পাঁচ মিনিট, দশ মিনিট, বিশ মিনিট, নড়বার নাম করেন না বৌদি।

সুলতা ডাকে—আঃ এতক্ষণ ধরে দেখবার কি আছে, চলে এস বৌদি।

কিন্তু বৌদির চোখটা যেন জানালার ফাঁকে সেঁটে গিয়েছে। শোভা দু'বার বৌদির আঁচল ধরে টেনেছে, তবুও বৌদির হুঁস হয় না। সুধা একবার পিঠে চিমটি কাটে, বৌদির কঠিন শরীরটা একটুও কাঁপে না।

—ভোর করে দেবে না কি বৌদি! সুলতা যখন বৌদির হাত ধরে জোর করে একটা টান দেয়, তখন যেন হুঁস ফিরে পেয়ে, কিন্তু যেন একটু হাঁপাতে হাঁপাতে জানালার কাছ থেকে সরে আসেন বৌদি।—উঃ।

নিভা বলে—কি বৌদি?

বৌদি বলেন—কী মেয়ে রে বাবা! এমনটি আর কোথাও দেখিনি, কখনও শুনিনি।

শোভা—খুব চলেছে বুঝি ?

বৌদি—চলা তো দুটিখানি কথা।

সুধা হাসে—তাহলে গলে গিয়েছে বলুন।

বৌদি—সেটাও তো দুটিখানি কথা।

সুলতা—তবে আবার কি কথা ? কি করছে জয়ন্তী ?

বৌদি—সে কথা আর বলা যায় না। একেবারে উপচে পড়ছে।

## কা লা গু রু

কত মহকুমা অফিসার এল আর গেল, কিন্তু মিষ্টার টেনব্রুকের মত কেউ নয়। ছোট শহর সেখপুরার হৃদয় তিনি প্রায় জয় করে বসেছেন। একা উদ্যোগী হয়ে, চাঁদা তুলে আর গ্রাণ্ট বাগিয়ে হাসপাতালটাকে তিনিই মন্দদশা থেকে উদ্ধার করেছেন। পদগৌরবে তিনি মহীরুহ সমান, কিন্তু ব্যবহারে তৃণাদপি সুনীচ। অতি অমায়িক মিশুক প্রকৃতির লোক। আজ সন্ধ্যায় তাঁকে দেখা যায় দর্জিপাড়ার মিলাদে অন্তরঙ্গ হয়ে মিশে আছেন; কাল সন্ধ্যায় হরিসভার প্রাঙ্গণে। জুতো জোড়া দরজার বাইরে খুলে রেখে আসতে কখনো ভুল করেন না। কোনো মতেই তাঁর নিষ্ঠার খুঁত ধরা যায় না।

মিষ্টার জেরোম টি এস টেনব্রুক ভারতীয় সিভিল সার্ভিসের একটি নতুন নক্ষত্র। আর আলোটাও একেবারে নতুন ধরনের। তাছাড়া তিনি একজন ইণ্ডোলজিস্ট। নিউ-ইয়র্কের স্মামসন ইনস্টিটিউটের মুখপত্রে তাঁর গবেষণার বিবরণ নিয়মিতভাবে ছাপা হয়। তাঁর ভারতী বিদ্যার গভীরতা পশ্চিমা পণ্ডিতেরা প্রথম জানতে পারেন সেই বিখ্যাত থীসিস থেকে—ঋগ্বেদের প্যান-থীইজমে কেলটীয় চারণসঙ্গীতের প্রভাব। এই দুরূহ সিদ্ধান্তকে প্রমাণে অনুমানে প্রতিপন্ন করতে হলে যে-পরিমাণ সপ্রতিভ যোগ্যতা থাকা দরকার, টেনব্রুক সাহেবের সে সবই আছে। তিনি দেবনাগরী লিপি পড়তে পারেন, বাংলা লিখতে পারেন ও হিন্দীতে বক্তৃতা দিতে পারেন। তাঁর দাদু ক্যাপ্টেন টেনব্রুক ছিলেন বিখ্যাত পরিব্রাজক মার্ক টোয়েনের ঘনিষ্ঠ বন্ধু। ভারতীয় কাল্‌চার সম্বন্ধে নানা নিগূঢ় তথ্য তিনি দাদুর কাছ থেকেই জানতে পেরেছিলেন। আজকাল ইণ্ডিয়াতে একটা জাতিবাদী অনুদারতার মালিন্য দেখা দিয়েছে, নইলে টেনব্রুকের প্রতিভার এই দিকটাও লোকে চোখে দেখতে পেত। জগদীশপুর থেকে বদলী হবার সময় বিদায়-সভায় বক্তৃতাক্রমে তিনি তাঁর মনের কথা অকপটে খুলে বলেছিলেন—আমার বুঝতে ভুল হতে পারে, হয়তো আমার জানার মধ্যে ভুল আছে, কিন্তু ইণ্ডিয়ার আত্মাটিকে আমি একরকম চিনেছি। চিরধবল কাঞ্চনজঙ্ঘার চূড়ার মত ভারতের সেই আত্মাটিকে আমি ভালবাসি।

অনেকদিন আগে রাজগীরের মাঠে একটা পাথরের ধূপদান কুড়িয়ে পেয়ে-

ছিলেন টেনব্রুক। ধূপদানটা একটা শালচে বেলেপাথরের কৌটা পদ্মফুলের মত। স্টুডিয়োতে একটা লম্বা তেপায়া স্ট্যাণ্ডের ওপর ধূপদানটা বসানো থাকে। প্রতি সন্ধ্যায় বেয়ারা এসে ধূপদানের বুকে প্রায় আধমুঠো কালাগুরু পুড়তে দেয়। টেনব্রুক বলেন—এর মধ্যে একটা অদ্ভুত প্রাচ্য সৌগন্ধের জাদু লুকিয়ে আছে।

বিদ্যাপীঠের ছোট ছোট ছেলেরা ফুটবল খেলছিল। আচমকা একটা হুড-খোলা টুরার সড়ক ছেড়ে একেবারে সশব্দে দৌড়ে মাঠের গায়ে লাগলো। দুষ্টু ছেলের মতই উৎসাহে চঞ্চল টেনব্রুক গাড়ি থেকে এক লাফে মাঠে নেমে পড়লেন। ছেলেদের সঙ্গে ফুটবল খেলতে লেগে গেলেন।

খেলার মাস্টার অনাদিবাবুর বুকে দুরু-দুরু শুরু হয়ে গেল। কিছুক্ষণের জন্য হুইসেল বাজানো ভুলে গেলেন। তবু বার বার ডেভিড হেয়ারের কথা স্মরণ করে কোনো মতে নিজেকে ধীরে ধীরে আশ্বস্ত করে আনলেন। আবার আগের মত খেলা জমে উঠলো।

কিন্তু করালীবাবুর ছেলেটা—ঐ বলাই হলো এক নম্বরের বেয়াড়া। বল ছেড়ে দিয়ে যেভাবে পেছন থেকে সাহেবকে লেঙ্গি মারবার চেষ্টা করছে, ঘন ঘন ফাউল হেঁকেও ওকে দুরস্ত করা যাচ্ছে না। অনাদি মাস্টারের মনের শান্তি ক্ষণে-ক্ষণে খুঁচিয়ে নষ্ট করছিল বলাই—হিতাহিত ভাবনা নেই ছেলেটার।

খেলার শেষে টেনব্রুক সাহেব কিন্তু সব ছেলেদের মধ্যে বলাইকেই পিঠ চাপড়ে বাহবা দিয়ে গেলেন। সাহেব চলে যাবার পর অনাদি মাস্টার তবু বলাইকে আর একবার ভাল করে ধমকাতে ছাড়লেন না—ভবিষ্যতে আর কখনও এরকম গোঁয়ারের মত খেলবে না।

অনাদি মাস্টারের মন কেন জানি ভরসা পাচ্ছিল না।

টেনব্রুক সাহেবকে লোকে আরও ভাল করে চিনতে পারলো সেইদিন—দরবার দিবসের অনুষ্ঠানে। ধন্য ধন্য পড়ে গেল। বার লাইব্রেরী ও তালুকদার সমিতির প্রত্যেকটি সভ্য, তাছাড়া যত কেরাণী বেনিয়া পাদরী, সকলেই টেনব্রুক সাহেবের বক্তৃতা শুনে মুগ্ধ হয়ে ঘরে ফিরে গেলেন।

টেনব্রুক সাহেব তাঁর বক্তৃতায় বলেছিলেন—আমি প্রত্যেকটি সরকারী কর্মচারীকে এবং বিশেষ করে পুলিশকে একটি সত্য স্মরণ করিয়ে দিতে চাই। সেই সত্য হলো, তাঁরা যেন কখনো না মনে করেন যে, তাঁরা জনসাধারণের ভাগ্যবিধাতা। তাঁরা পাব্লিকের সেবক মাত্র। পুলিশ যেন সর্বদা মনে রাখে যে তারা মস্তিষ্ক নয়—তারা দুটি হাত মাত্র। তাদের কর্তব্য শুধু অর্ডার পালন করা। আজকের সুপ্রভাতে আমার মনে কেন জানি একটা আবছা আশঙ্কা থেকে থেকে উঁকি দিচ্ছে—ভারতের আকাশে অলক্ষ্যে কোথায়ও বোধহয় এক টুকরো অবাঞ্ছিত বেদনার মেঘ ঘনিয়ে উঠছে। বোধহয় একটা পরীক্ষার দিন এগিয়ে আসছে। আমাদের এই ছোট সুখী সহরেও ঝড় দেখা দিতে পারে। সেই

পরীক্ষায় পাব্লিক ও গবর্ণমেন্টের সম্পর্ক যেন অনর্থক তিক্ত না হয়ে ওঠে। সেইজন্য আমি আগে থেকেই সবার আগে পুলিশকে তার কর্তব্য সম্বন্ধে এই সতর্কবাণী শুনিয়ে দিতে চাই। পুলিশ যদি আইনের মাত্রা লঙ্ঘন করে, তবে সেটাও রাজদ্রোহ বলে গণ্য করতে গবর্ণমেন্ট বাধ্য হবে, তার শাস্তিও আছে।'

বক্তৃতার সময় সকলেই একটা তীব্র কৌতূহল ও ঐতিহাসিক প্রতিশোধের তৃপ্তি নিয়ে ডি-এস-পি রায়বাহাদুর জানকীপ্রসাদের দিকে তাকিয়ে দেখছিল। পুলিশ-প্রধান জানকীপ্রসাদের মুখে কিন্তু কোনো ভাববৈকল্য দেখা দেয় না। লড়াইয়ের ঘোড়ার মত তাঁর কপালের মোটামোটা শিরাগুলি এক অবধারিত আশ্বাসে শান্ত গর্বে দপ দপ করছিল—তেমনি নির্বিকার, তেমনি স্পষ্ট।

বিদ্যাপীঠের খেলার মাঠের মত সেখপুরার জীবন হাসিখুশিতে চঞ্চল হয়েছিল। টেনব্রুক সাহেব রোজ না হোক, সপ্তাহে তিনটি দিন অন্তত খেলতে আসেন। অনাদি মাস্টার একটা আশঙ্কা থেকে রেহাই পেয়েছেন। বলাই আর টেনব্রুক সাহেব একই সাইডে খেলে। দু'জনের মধ্যে আর সংঘর্ষের কোনো অবকাশ নেই। ছেলেগুলি সত্যি সত্যি খেলার ব্যাপারে যেন টেনব্রুকের ন্যাওটা হয়ে উঠেছিল। প্রতি বৈকালে ওরা সাগ্রহ প্রতীক্ষায় সাহেবের গাড়ির শব্দের জন্য উৎকর্ণ হয়ে থাকে।

তবু মেঘ দেখা দিল। সেখপুরা শহরকে সত্যিই যেন একটা ঝড়ের আবেগ চারদিক থেকে ঘিরে ধরেছে। লোকাল বোর্ডের একুশ জন সদস্য ইস্তফা দিল। তিনটে দিন হরতাল হলো। রাজগঞ্জ কোলিয়ারিতে শুরু হল ধর্মঘট। জৈন ধর্মশালার আঙ্গিনায় একটা জনসভাও হয়ে গেল। একটা হাজার-মানুষের শোভাযাত্রা স্বরাজ পতাকা নিয়ে শহর প্রদক্ষিণ করে গেল।

মিস্টার টেনব্রুক অবিচল ছিলেন। একটিও লোক গ্রেপ্তার হলো না, একশো চুয়াল্লিশ জারি করে কোনো ঢোলের শব্দ বাজলো না। পুলিশ শুধু সেজেগুজে কোতোয়ালীতে বসে থাকে। বাইরে যাবার কোনো প্রয়োজন হয় না—টেনব্রুকের কড়া নির্দেশ।

সূর্যকুণ্ডের জলের মত সেখপুরা যেন তিনটে মাস ধরে উত্তেজনায় ফুটতে লাগলো। তার মধ্যে মিস্টার টেনব্রুক শুধু একটি কাজ করলেন; দিকে দিকে ইস্তাহার ছড়িয়ে দিলেন—"আমার প্রিয় সেখপুরার পাব্লিকের কাছে এই আবেদন করতে চাই যে, যে কোনো বিবাদ বা প্রতিবাদ হোক—আলোচনা করে, তার নিষ্পত্তি হওয়া বাঞ্ছনীয়। সভ্যতার চরম উন্নতি হলো ডেমোক্রেসী, ডেমোক্রেসীর প্রাণ হলো ডিসিপ্লিন। সেই ডিসিপ্লিন যেন নষ্ট না হয়।"

ঘটনাগুলি যেন নিজের উত্তেজনাতে অবসন্ন হয়ে ক্রমে থিতিয়ে এল। কোথাও প্রতিহত হলো না বলেই বোধহয় ফুরিয়ে গেল। টেনব্রুক তাঁর নৈতিক

এক্সপেরিমেন্টের এই অভাবিত সাফল্যে খুশিতে বিভোর হয়ে রইলেন। শহরের নানা সম্প্রদায়ের দশজন বেসরকারী এবং পাঁচজন সরকারী প্রধানকে ডেকে নিয়ে শান্তি কমিটি করলেন। কে যেন পরামর্শ দিল, ডি-এস-পিকে কমিটির মধ্যে গ্রহণ করা হোক। শুদ্ধাদর্শী টেনব্রুক শুচিবাতিকের মত নাক কুঁচকে আপত্তি জানালেন—না, কোনো মতেই নয়।

শুধু থামছে না প্রভাতফেরীর গান। ঝড়টা যেন পালিয়ে গেছে শুধু ভৈরবী সুরের একটা আক্রোশ রেখে দিয়ে। সেখপুরার নিথর সুপ্তির মধ্যে প্রতিদিন শেষ রাত্রে কারা যেন পথে পথে গান গেয়ে চলে যায়। টেনব্রুক দিন গুনছিলেন, এই চৌরচপলতাও ক্রমে শান্ত হয়ে আসবে।

অনেক দিন গোনা হয়ে গেল। টেনব্রুক তবু ধৈর্য ও বিশ্বাসে অটল ছিলেন। শান্তিকমিটি কত গোপন খবর এনে দিল, তবু প্রভাতফেরীর ওই রহস্যটা আজও ঘুচলো না। কেউ বলতে পারে না কারা গান গায়, কোথা থেকে আসে এবং কোথায় চলে যায়। মাঝরাত্রে শহরের সব পাড়ার কত ছেলেবুড়ো উঠে বসে থাকে। প্রতীক্ষায় নিঝুম মুহূর্তগুলি পার হতে থাকে। হতাশ হয়ে ভাবে—আজ বুঝি আর গানটা এল না। সেই আনমনা অবকাশের মধ্যে চকিতে বাইরের পথে গানের শব্দ উতরোল হয়ে ওঠে। দরজা খুলে বাইরে আসতে আসতেই মিলিয়ে যায়—কাউকে দেখা যায় না।

এ গান কখনও বন্ধ হবে না। শহরে একটা কাহিনী ছড়িয়ে পড়েছে—এই গয়ারোড ধরে যদি মাইল খানেক পশ্চিমে এগিয়ে যাও, তবে প্রথমে পড়বে ডুমরিচকের ডাকবাংলো। সেখান থেকে ডাইনে বেঁকে আরও পাঁচ ক্রোশ। পুরনো কারবালা পার হয়ে একটা বহেড়ার জঙ্গল, তার উত্তর ঘেঁষে একটা নদী। নদীর একপাশে একটা প্রকাণ্ড পিপুল গাছ হেলে আছে। অন্য পাশে পি-ডব্লু-ডির সড়ক।

হ্যাঁ আছে। সবাই জানে, সার্ভিস বাসগুলি গিরিডির পথে মোড় ফেরবার আগে একটু জিরিয়ে নেয়—রেডিয়েটারে নতুন জল ঢালে। একটা চৌকীদারী ফাঁড়ি আছে সেখানে। পিপুলতলার একটা গাঁথুনির ওপর দ্রাঘিমার নম্বর লেখা আছে।

শোকাবহ বেদনার কাহিনীটা আরও করুণ হয়ে ছড়িয়ে পড়ে—সেই সন সাতান্নর গদরে ঠিক ঐ জায়গাটিতে একশো জন ছত্রী সেপাইয়ের প্রাণ গিয়েছিল। এক কার্নাইল সাহেব ঐ পিপুলতলায় তোপ বসিয়ে বন্দী ছত্রীদের উড়িয়ে দিয়েছিলেন।

আরও ঘনিষ্ঠ হয়ে কাহিনীটা সবার কানে কানে চুপি চুপি ফিস্‌ফিস্ করে যায়—গানটা সত্যিই কোনো মানুষের গলার গান নয়—প্রভাতফেরী-টেরী নয়। একটা শব্দমরীচিকা মাত্র। গয়ারোডের দিক থেকেই শব্দটা প্রথম শোনা

যায়। সারারাত ধরে এগিয়ে আসে, তারপর শহরে ঢোকে এবং ভোর হতে না হতেই সরে পড়ে।

মিস্টার টেনব্রুকও কাহিনীটা শুনলেন। বিভ্রান্ত ও সন্ত্রস্ত শান্তি কমিটিকে তিনিই আশ্বাস দিয়ে জানালেন—ঘাবড়াবার কিছু নেই। এইসব প্রেতরাগিণী ও কিংবদন্তীর সঙ্গে লড়বার কায়দাও আমি জানি।

অঘ্রাণের রাত্রি ভোর হয়ে আসে। মোড়ের মাথায় মিউনিসিপ্যাল ল্যাম্প-পোস্টের মাথাটা তখনো জ্বলছে। শিশির-ভেজা সড়কটা নেতিয়ে পড়ে আছে অলসভাবে। শালের ডালপালাগুলি এক একটা কুয়াসার স্তবক আঁকড়ে নিঝুম হয়ে আছে। সেই ফিকে অন্ধকার আর মূক নিসর্গের মাঝখানে কাছারী রোডের ধারে একটি গাছতলায় মিস্টার টেনব্রুক যেন গা-ঢাকা দিয়ে দাঁড়িয়ে আছেন—এক অবাস্তব দেশের সেনাবাহিনীর সতর্ক শান্ত্রীর মত।

এতক্ষণে শুনতে পাওয়া গেল। মন্থর বাতাসের গায়ে দূরাগত সেই অদ্ভুত সুরের শিহর এসে লাগছে। গানের ভাষা স্পষ্ট বোঝা যায় না। ছোট ছোট শব্দময় স্রোত এক সঙ্গে মিশে গিয়ে যেন এক সুরপ্রপাত সৃষ্টি করেছে। তারা এগিয়ে আসছে।

নয়া জমানার সূর্য উঠেছে। জাগো আমার হিন্দুস্থানী ভাই আর বহিন। জেগে উঠে এই নতুন রশ্মি সাগ্রহে পান কর।

গাইতে গাইতে প্রভাতফেরীর দলটা সামনে এসে পড়লো। ছোট ছোট কতগুলি গীতপ্রাণ অস্পষ্ট ছায়ামূর্তি। চেনবার জো নেই। মিস্টার টেনব্রুক স্তব্ধ হয়ে নিশ্বাস রুখে শুনছিলেন। কতগুলি কচি কিশোর মানুষের মিলিত কণ্ঠস্বর—তার হর্ষ উল্লাস আক্ষেপের প্রত্যেকটি ধ্বনি তাঁর পরিচিত। টেনব্রুকের চোয়াল দুটো রুদ্ধ উত্তেজনায় নিঃশব্দে কঠিন হয়ে উঠতে থাকে।

আরও কিছুক্ষণ দাঁড়িয়ে দাঁড়িয়ে শুনলেন টেনব্রুক। পরিশ্রান্ত গানের সুরটা যেন এপাড়া-ওপাড়া ছুঁয়ে এলোপাথাড়ি দৌড়ে চলে যাচ্ছে। মাঠের কাছাকাছি গিয়ে আর একবার বিজয় প্রসাদের মত উদ্দাম হয়ে উঠলো, তারপরেই আকস্মিক একটা বিরাম। কিছুই শোনা যায় না। অনেকক্ষণ পরে আবার গুমরে উঠলো—একেবারে অন্যদিকে। বোধহয় পশ্চিমের ধানক্ষেতের ওপর দিয়ে রেললাইন ডিঙিয়ে দর্জিপাড়ার দিকে ছুটে চলেছে। চটুল ঘূর্ণি বাতাসের মত গানটা উড়ে যাচ্ছে : .

গল্প আছে আওরঙ্গজেব অক্ষয় বটের শেকড় তুলে ফেলে তাতে গরম সীসা ঢেলে দিয়েছিলেন, যেন ভবিষ্যতে কোনদিন আর চারা গজিয়ে না ওঠে। একেই বোধহয় আমূল চিকিৎসা বলে।

টেনব্রুক বোধহয় গল্পটা জানতেন। বিকালে বিদ্যাপীঠের ছুটির পর ছাত্রেরা

কেউ বাড়ি ফিরতে পারেনি। স্বয়ং টেনব্রুক উপস্থিত থেকে ছাত্রদের একটা শোভাযাত্রা রওনা করে দিলেন। রাত দশটা পর্যন্ত শহরের সর্বত্র একটা শোভাযাত্রা ঘুরবে। ফিরে বিদ্যাপীঠে এসেই শেষ হবে। তারপর খাওয়া-দাওয়া হবে। টেনব্রুক জিলিপি কেনবার জন্য দশটি টাকা দিলেন।

প্রায় একশো ছাত্রের পুরোভাগে অগ্রনায়কের মত একটু এগিয়ে দাঁড়িয়েছিল বলাই। তাকেই শোভাযাত্রা চালিয়ে আর গাইয়ে নিয়ে যাবার ভার দেওয়া হয়েছে! টেনব্রুক সাহেবের নির্দেশ।

বলাইয়ের মাথাটা সামনের দিকে ভাঙা গাছের ডালের মত ঝুঁকেছিল। মাটির দিকে একটা উদ্দেশ্যহীন দৃষ্টি নিয়ে দেখছিল বলাই। ওর সমস্ত দুরন্তপনা এক চরম অপমানের আঘাতে যেন অসাড় হয়ে গেছে। আসন্ন মূর্ছার সময় রোগীকে যেন জোর করে দাঁড় করিয়ে রাখা হয়েছে।

গানটা টেনব্রুকের রচনা। নামতা পড়ার ভঙ্গীতে বলাই সুর করে গানের পদটি গাইলো—'আমি যীশুর ছোট মেষ'!

শোভাযাত্রী ছেলেরা বিষন্ন পাখির ঝাঁকের মত কিচির মিচির করে ধুয়া ধরে গাইলো—'আমি যীশুর ছোট মেষ।'

যেন জিভে কামড় পড়েছে, বলাই হঠাৎ আরও জোরে বিকৃত স্বরে চেঁচিয়ে উঠলো—'প্রতিদিন মোর সুখ অশেষ—'

ছেলের দল প্রতিধ্বনি করলো—'প্রতিদিন মোর সুখ অশেষ'।

শোভাযাত্রা রওনা হলো। হিতৈষী অভিভাবকের মত মনের স্নেহ মনেই গোপন রেখে, শাসনের দোর্দণ্ড বিগ্রহের ভঙ্গীতে টেনব্রুক কিছুক্ষণ দাঁড়িয়ে থেকে দেখলেন, বাংলোয় চলে গেলেন। তিনি জানলেন, রাত্রি দশটা পর্যন্ত এইভাবে সুপথে চলে ছেলেগুলি ক্লান্ত হয়ে পড়বে—বিপথে যাবার উৎসাহও নিভে যাবে তাছাড়া দশ টাকার ঘুমপাড়ানী মিষ্টির ব্যবস্থাও করে দিয়েছেন। আর ভাবনা নেই। টেনব্রুক নিশ্চিন্ত হলেন।

সন্ধ্যা হয়েছে। ডিস্ট্রিক্ট গেজেটিয়ারখানা টেবিলের ওপর রাখা ছিল। ইতো-লজিস্ট টেনব্রুক আজ সেখপুরার প্রস্তরহস্তের বুক চিরে খানাতল্লাসী করবেন। ঐ প্রতিহিংসাপরায়ণ কিংবদন্তীটা ভয়াবহ ব্যাধির মত সারা সেখপুরার নাগরিক বুদ্ধি বিষাক্ত করে তুলেছে। এর পেছনে কোনো সত্যের ভিত্তি আছে কি?

গেজেটিয়ার হাতড়ে হাতড়ে টেনব্রুক এক জায়গায় এসে বিস্ময়ে চমকে উঠলেন। সত্যিই যে লেখা আছে ছাপার অক্ষরে—ডুমরিচকের ডাকবাংলো থেকে এগার মাইল দূরে যে পিপুল গাছের তলায় স্থানীয় দ্রাঘিমারেখার পরিচয় লেখা আছে, সেখানে একদিন কোম্পানী ফৌজের কামানের বেদী ছিল। স্থানীয় লোকেরা বলে, মিউটিনির সময় ঐখানে সেপাই বন্দীদের প্রাণদণ্ড হয়েছিল।

প্রত্নতত্ত্ব বিভাগের কোন্ গবেট সার্ভেয়ার এই ষাঁড়-মোরগ গল্পটি সরকারী গ্রন্থের পাতায় ফেঁদে গেছেন! মিস্টার টেনব্রুক মনে মনে সেই মূঢ় পণ্ডিতের বুদ্ধিকে লিঞ্চ করলেন। ধিক্কার দিলেন—এই সব রন্ধ্র দিয়েই একদিন শনি ঢোকে এবং হয়েছেও তাই। জন কোম্পানীর বেনেবুদ্ধি দিয়ে বিংশ শতাব্দীর কলোনি শাসন চলে না। চাই আমূল চিকিৎসা। ইণ্ডোলজিস্ট টেনব্রক তাঁর প্রতিভার ছুরিকে শানিয়ে নিলেন।

নতুন করে প্যারা লিখলেন টেনব্রুক।—'ডুমরিচক ডাকবাংলো থেকে এগার মাইল দূরে, নদীর ধারে, পিপুলগাছের তলায় যেখানে দ্রাঘিমারেখার পরিচয় লেখা রয়েছে, সেখানে (প্রথম পৌরাণিক যুগে—খৃষ্ট মৃত্যুর পরে পঞ্চম শতকে) ব্রহ্মদত্ত নামে এক ঋষির আশ্রম ছিল…

হঠাৎ একবার কলম থামালেন টেনব্রুক। ভাবতে ভাবতে ভুরু দুটো কেঁচোর মত পাকিয়ে উঠলো। কদর্য একটা কুহক যেন ছোট ছায়ামূর্তি ধরে তাঁর দৃষ্টিপথ জুড়ে নেচে বেড়াচ্ছে। এই মূর্তিটাকে চিনতে পারা যায়—গান্ধী গান্ধী গান্ধী। সবাই তাকে বলে গান্ধী। কে এই গান্ধী? এই অশান্ত অবাধ্য দুষ্টু ফকীর গান্ধী? কী ভেবেছে সে?

দাঁতে দাঁত চেপে শক্ত করে কলমটা আবার তুলে ধরলেন টেনব্রুক। যেন একটা প্রেরণার আবেশে লিখে ফেললেন—'এক দুর্দান্ত পাপী কিরাতের দৌরাত্ম্যে রাজ্যের সুখ শান্তি নষ্ট হতে বসেছিল। ক্ষত্রিয় রাজা দেবপ্রিয়ের সেবায় ও প্রার্থনায় তুষ্ট হয়ে ঋষি ব্রহ্মদত্ত সেই কিরাতকে অভিশাপ দিয়ে ভস্ম করে ফেলেন।'

টাইপরাইটার মেসিনটাকে সাগ্রহে বুকের কাছে টেনে নিলেন টেনব্রুক। নতুন একটি কাগজের স্লিপের ওপর এই ঐতিহাসিক সত্যটিকে টাইপ করে সাজালেন। পুরনো প্যারাগ্রাফের ওপর খাপে খাপে মিলিয়ে আঠা দিয়ে সেঁটে দিলেন। চেপে চেপে বসিয়ে দিলেন, চার পাশ থেকে দেখলেন, যেন কোথাও কোনো ফাঁক না থাকে।

এই সামান্য কাজটুকু করতেই হাঁপিয়ে উঠেছিলেন টেনব্রুক। ক্ষণে ক্ষণে উত্তেজিত হয়ে পড়ছিলেন। একটা বাচাল ঝর্ণার মুখে ..ন পাথর চাপা দিচ্ছেন। আশ্বস্ত হলেন, আর কোন ফাঁক নেই।

বাকী ..ইল আ..কের রাতটা। তখন সন্ধে পার হয়ে গেছে। এক পেয়ালা কফি খেয়ে পরিশ্রান্ত টেনব্রুক ঘরের ভেতর কিছুক্ষণ পাইচারী করে নিলেন। তারপর ল্যাম্পের ওপর নীল কাচের ঘেরাটোপ টেনে দিয়ে পড়তে বসলেন। সার্থক আনন্দের আরামে সোফার ওপর শরীর এলিয়ে দিলেন।

বাইরের শব্দহীন অন্ধকারটা তখন জমাট বেঁধে গেছে—একটা শোকাচ্ছন্ন রাত্রির হৃদ্‌পিণ্ডের মত। আমবাগানের ভেতর দিয়ে ছাত্রদের শোভাযাত্রা ফিরছে এতক্ষণে। একশত ক্লান্ত ভাঙা-গলার একটা বিকৃত গানের শব্দ আসছে। ঠিক

শব্দ নয়—শব্দের রুষ্ট নিশ্বাস। একটা আহত সর্পযূথ যেন বিষদাঁত নতুন করে ঘষে নেবার জন্য আড়াল দিয়ে সরে পড়ছে।

হঠাৎ শিউরে উঠলেন টেনক্রুক। ভারতের আত্মার ছবিটা টেনক্রুকের মনের ভেতর হঠাৎ ঘোলা হয়ে গেল—কাঞ্চনজঙ্ঘার চিরধবল চূড়ার মত নয়, বলাইয়ের মুখটার মত বর্ণচোরা হিংসুক ও ভীরু।

টেনক্রুক খোলা জানালার দিকে উদ্‌ভ্রান্তের মত কিছুক্ষণ নিষ্পলক চোখে তাকিয়ে রইলেন। একটা নিষ্ঠুর নৈরাশ্য চিন্তার শিরায় শিরায় শিউরে উঠতে লাগলো—না, ওরা মানবে না। আবার ওরা আসবে। আজই রাত্রিশেষে—একটা প্রেতের দল, বায়ুভূত নিরালম্ব ছোট ছোট মসীমূর্তি—শয়তানী আনন্দে অপমৃত্যুর কোরাস গাইতে গাইতে আবার আসবে—দল বেঁধে—কাতারে কাতারে।

রাজগীরের ধূপদানের বুকটা তখন প্রবলভাবে পুড়ে চলেছে। কুণ্ডলী কুণ্ডলী ধোঁয়া জানালার গরাদের ফাঁক দিয়ে অবলীল স্বাচ্ছন্দ্যে বাইরে উড়ে যাচ্ছে। টেনক্রুকের মাথার ভেতর একটা বোবা বিভীষিকা ছটফট করে।

অসহ উদ্বেগে টেনক্রুক টেবিলের ওপর ঘণ্টি ঠুকতে লাগলেন। বেয়ারাটা তন্দ্রা ছেড়ে ব্যস্ত হয়ে দৌড়ে এসে ডাকলো—হুজুর!

টেনক্রুকের সারা মুখে একটা রক্তাভ জ্বালার দীপ্তি। গলা ছাড়িয়ে অস্বাভাবিক রকম স্বরে চেঁচিয়ে উঠলেন—জলদি দৌড়ে যাও, ডি-এস-পি সাহেবকে সেলাম দাও! সুবেদার মেজরকে বোলাও। জলদি কর। আজ রাত্রে ইস্টার্ণ রাইফেলস্ ঘুমোতে পারবে না। সহরটাকে কর্ডন দিয়ে রাখ। সমস্ত রাত পাহারা দিতে হবে। শিকারীর মত তাড়া করে আজ ওদের ধরে ফেলতে হবে। চরম শিক্ষা শিখিয়ে দিতে হবে আজ।

ডেমোক্রেসীর এই সঙ্কটের শেষ ঘটনা হলো সম্রাট বনাম বলাইয়ের মোকদ্দমা। তার বিবরণ জানবার উপায় নেই। কে ঢুকবে আদালত এলাকায়। যে-ভয়ানক লাঠি আর লালপাগড়ীর আস্ফালন। বন্দীবাহী মোটর লরিটা থেকে নামবার সময় দূর থেকে বলাইকে চকিতে একটুখানি দেখতে পাওয়া যায় —মাথায় ব্যাণ্ডেজ, কোমরে দড়ি, হাতে হাতকড়া। ডি-এস-পি জানকীপ্রসাদের মূর্তিটাই সবচেয়ে স্পষ্ট হয়ে চোখে পড়ে—আদালতের উঁচু বারান্দার ওপর টান হয়ে দাঁড়িয়ে বেল্টের ওপর হাত বোলান, কপালের ওপর মোটা শিরাগুলি অশান্ত গর্বে দপদপ করে ফুলে ওঠে, আর ফটকের বাইরে ভিড়ের দিকে তাকিয়ে হঠাৎ গর্জন করে ওঠেন—ডিসপার্স!

তারপরেই ফটকের পুলিশ পিকেটের দিকে তাকিয়ে থাবা তুলে অর্ডার হাঁকেন—চার্জ!

পারমিতা জানে, আর ভাবনা করবার কোন মানে হয় না।

আজ না হয় কাল, না হয় তো আর একটি বা দু'টি মাসের মধ্যে এই বাড়ির আসল মানুষটি পারমিতাকে নাম ধরে সেই সুরে ডাক দিয়ে ফেলবে, যে সুরে ডাক দিলে আর কোন সন্দেহ থাকে না যে, কেন ও কিসের জন্য ডাকবার দরকার হয়েছে।

এই বাড়ি হলো সেই মনোময় মজুমদারের বাড়ি, অবাঙালীর দেশে বিপুল ও বিরাট ব্যবসায়ের কৃতিত্বে যিনি বিখ্যাত হয়েছেন। যে বাঙালী গোয়ালিয়র বেড়াতে গিয়েছেন, তিনি দেখেছেন এবং দেখে খুশি হয়েছেন যে, গোয়ালিয়র স্টেশন থেকে লিটি লস্করে যাবার পথে যতগুলি সুন্দর বাড়ি দেখা যায়, তার মধ্যে এই বাড়িটিই সবচেয়ে বেশি সুন্দর, যার ফটকের গায়ে কুচকুচে কালো কষ্টি পাথরের ফলকের উপর সোনালী অক্ষরে লেখা আছে, মজুমদার হাউস।

মজুমদার? মজুমদার তো মারাঠী নামেরও পদবী হতে পারে। না, তা নয়, একটু খোঁজ নিয়েই তিনি জানতে পেরেছেন, এই বাড়ি হলো বাঙালী মনোময় মজুমদারের বাড়ি। ভদ্রলোকের বয়সও বেশি নয়, চল্লিশ পার হয়ে বড় জোর বেয়াল্লিশ কিংবা তেতাল্লিশ হয়েছে। ভদ্রলোক খুব শিক্ষিত। পাঁচ বছর গ্লাসগোতে ছিলেন, নানারকম কলকারখানার কাজ শিখে এসেছেন। তা ছাড়া, ঝাঁসিতে পৈতৃক ভূসম্পত্তি যেটা ছিল, তার আয়ও মানুষকে চিরকাল বড়লোক করে রাখবার মত আয়। যাই হোক, পিতার মৃত্যুর পর মনোময় মজুমদার সেই পৈতৃক ভূসম্পত্তির উপর আর কোন মোহ রাখেননি। সব বেচে দিয়ে যে পুঁজি হলো তাই দিয়ে একটা হোসিয়ারি, একটা সুগার মিল আর একটা ঢালাই কারখানা গড়ে তুললেন।

মজুমদার হাউসের লনের উপর দশ বছর বয়সের যে ফুটফুটে মেয়েটিকে সকাল-বিকেল ছুটোছুটি করতে দেখা যায়, সেটি মনোময় মজুমদারেরই মেয়ে। এই মেয়ে ছাড়া এবাড়িতে আপনজন বলতে মনোময়ের আর কেউ নেই। একজন যিনি ছিলেন, তিনি পাঁচ বছর আগে মারা গিয়েছেন। এই মণ্টু, আজ যার বয়স দশ বছর, সে সেদিন পাঁচ বছর বয়সের বুদ্ধিতে মরা মাকে ঘুমন্ত মা মনে করে যখন বার বার ডেকে ডেকে মায়ের ঘুম ভাঙ্গাবার চেষ্টা করছিল, ঠিক সেই সময়ে সেদিন সাত দিনের শিকারসফর শেষ করে, গাড়ির কেরিয়ারে দশটা ময়ূর আর একটা সম্বর বোঝাই করে বাড়ি ফিরেছিল মনোময়।

খুবই আশ্চর্য হয়েছিল, আর দুঃখিত হয়েছিল মনোময়। মনেও পড়েছিল মনোময়ের, মনোময়কে শিকারীর সাজ পরতে দেখে কি যেন বলবার জন্য কাছে এসে দাঁড়িয়েছিল মণ্টুর মা। কিন্তু কিছুই বলেনি। কি অদ্ভুত কাণ্ড, সাতদিন

আগে যে-মানুষটার সামান্য একটু জ্বর হয়েছিল বলে শুনতে পেয়েছিল মনোময়, সেই মানুষটা আজ একেবারে চুপ !

কিন্তু অনেকেই শুনে আশ্চর্য হয়েছিল, সেদিন এমন একটা আঘাতের দিনেও কারবারের কর্তব্য ভুলে যায়নি মনোময়। সেদিনও ঠিক সন্ধ্যা হতেই টেলিফোনে তিন কারখানার তিন ম্যানেজারকে ডেকে পাঠিয়েছিল, নতুন অর্ডারের ফাইল-গুলিও দেখেছিল, আর, আরও যা বলবার ছিল সবই বলেছিল।

বিপত্নীক মনোময় আর বিয়ে করেনি। বিপত্নীক হবার পর এই পাঁচটা বছরের মধ্যে জীবনে কোন শূন্যতা বোধ করেছে কি না মনোময়, তাও বোঝা যায় না। মাঝে ঢোলপুর থেকে ব্যানার্জিবাবু একদিন এসে বলেছিলেন—এরকম একলাটি হয়ে তোমার পড়ে থাকা আর ভাল দেখায় না মনোময়।

—আমি তো খুব ভাল দেখছি।

—তার মানে ?

—আমি নিজেকে একটুও একলাটি বোধ করি না।

—তার মানেও বুঝলাম না।

—তার মানে হলো, আবার একটা বিয়ে করবার কথা ভাববারই সময় নেই, দরকারও নেই।

মজুমদার হাউসের ড্রইংরুমে বসে মনোময়ের এই কথার উত্তর দিতে গিয়েই যাকে দেখে চমকে উঠেছিলেন ব্যানার্জিবাবু, সে হলো এই পারমিতা। মণ্টুর হাত ধরে লনের উপর ঘুরে বেড়াচ্ছে এক তরুণী, দেখে বিধবা বলেই মনে হয়। সাদা ধবধবে থানের সাজ, সিঁথিটা শূন্য, হাতে ও গলায় সোনাদানার কোন চিহ্নও নেই। পায়ে একজোড়া চটি, তাও সাদা।

মনোময় কিছু না বললেও, বোধহয় কল্পনায় বুঝে নিয়েছিলেন ব্যানার্জিবাবু, না, সত্যিই মনোময়ের বিয়ে করবার দরকার নেই।

কী চমৎকার দেখতে এই মহিলা ! ও চেহারাতে রঙীন শাড়ির সাজ আর সোনার গয়নার কোন দরকারই হয় না। ফোটা টগরের সাদার মধ্যে একটা রঙীন প্রজাপতির শরীর পড়ে থাকলে সে প্রজাপতিকে যেমন দেখায়, মহিলাকে প্রায় সেইরকমই দেখাচ্ছে। মণ্টুর সঙ্গে কথা বলতে বলতে হেসে উঠেছে মহিলা, হেসে ফেলতে গিয়েই দুলে উঠেছে মাথাটা ; সঙ্গে সঙ্গে মস্ত বড একটা ফাঁপানো খোঁপার ভার ভেঙ্গে গিয়ে চিকন কালো চুলের গোছা খুলে যাচ্ছে। দু'হাত দিয়ে চুলের গোছা তুলে আবার খোঁপা বাঁধছে মহিলা। হাত দুটিও একেবারে নিটোল, আর খোঁপা চেপে ধরবার ভঙ্গিটিও ঠিক খাজুরাহোর মন্দিরের সেই পাথুরে অপ্সরাটির মত।

—উনি কে ? একটু কুণ্ঠিতভাবে প্রশ্ন করেছিলেন ব্যানার্জিবাবু।

—কে ? কার কথা বলছেন ?

—ঐ যে, আপনার মেয়েটির হাত ধরে ওখানে…।

—ওঃ, পারমিতার কথা বলছেন ? পারমিতা হলো মণ্টুর নাচের টিচার।

—কিসের টিচার ? একটু আতঙ্কিত হয়ে প্রশ্ন করেছিলেন ব্যানার্জিবাবু।

—নাচের, নাচের।

—আচ্ছা, আমি এখন উঠি। বলতে বলতে চেয়ার থেকে উঠে তখনই চলে গেলেন ব্যানার্জিবাবু।

দু'বছর আগে এই বাড়িতে এসে ব্যানার্জিবাবু কল্পনাতে যে বিস্ময় স্বীকার করে নিয়ে চলে গিয়েছিলেন, তার কোন সংবাদ রাখে না পারমিতা। জানেও না পারমিতা, কি ধারণা নিয়ে চলে গিয়েছিলেন ব্যানার্জিবাবু। জানলে অবশ্য পারমিতা মনে মনে ব্যানার্জিবাবুর ধারণাকে আজ ধন্যবাদ না দিয়ে পারতো না। ঠিকই তো আমি থাকতে মনোময় মজুমদারের জীবন একলাটি হয়ে যাবে কেন।

কিন্তু ব্যানার্জিবাবুর ধারণার মধ্যে একটা ভুলও আছে। তিনি যতটা হয়ে গিয়েছে বলে মনে করেছেন, ঠিক ততটা আজও সত্য হয়ে ওঠেনি। আজও ডাক আসেনি। মনোময় আজও তার কারখানার কাজ আর শিকারের সাধ নিয়ে ব্যস্ত। কিন্তু সে ডাক আসতে আর কতই বা দেরি হতে পারে ?

মনোময়ের এই বাড়ির সব শূন্যতাকে ভালবাসায় ভরে দিয়েছে যে পারমিতা, তার আশার হিসাবেও বা ভুল হবে কেন ? ঠিক কথা, মণ্টু তার মা হারাবার দুঃখ এই দু'বছরের মধ্যেই ভুলে গিয়েছে। বাড়ির চাকর মালী বেয়ারা আর খানসামাও এখন সাবধান হয়ে গিয়েছে। যে পারমিতা দেবীকে একদিন তারা নেহাৎই নাচের মাস্টারণী বলে মনে করেছিল, আজ তারা তাকেই বেশ একটু ভীতভাবে দেবীজী বলে ডাকে। মণ্টু ডাকে—পারু মাসী। আজ আর খানসামার কোন সাধ্যি নেই যে, বাজার সরকার গণেশবাবুর কাছ থেকে এক সের ঘি-এর দাম নিয়ে গিয়ে আধ সের ঘি নিয়ে আসে। গণেশবাবুর কাছেও মাঝে মাঝে কৈফিয়ৎ চায় পারমিতা—কুকুরের জন্যে ওমাসে যদি আশি টাকার মাংসের বিল হয়ে থাকে, তবে এমাসে একশো কুড়ি টাকার বিল হয় কেন ? বাগানের মালী সারাটা বিকেল ঘুমিয়ে পড়ে থাকবার আর সুযোগ পায় না। যে চাকরটা এত বড় বারান্দার উপর শুধু একটু ঝাড়ু বুলিয়ে কাজ সেরে দিত, তাকে আজ দু'বেলা বারান্দা মুছতে হয়, যতক্ষণ না বারান্দার মোজেয়িক আয়নার মত চকচকে হয়ে হেসে ওঠে।

এর মধ্যে শুধু একটা কঠোর নামের ডাক, যে নাম পারমিতার জীবনে আজ নিতান্ত অবান্তর হয়ে গিয়েছে, সেই নাম ধরে ডাক দিয়ে মাঝে মাঝে কথা বলে যান এমন এক ভদ্রলোক, যাকে ভদ্রলোক বলে মনে করাই ভুল। লোকটার নাম হর্ষনাথ; সাজ পোশাক দেখলে মারাঠী বলেই মনে হবে, কিন্তু ভাষা শুনলে ধরা পড়ে যায় যে, লোকটা নিতান্ত বাঙ্গালী। পারমিতাও জানে, লোকটা সিটির

জয়াস্ত্রী চকের কাছাকাছি কোন্ একটা মহল্লার একটা গলিতে থাকে। দারোয়ান বলে, লোকটা নাকি কোন্ একটা অনাথ স্কুলে মাস্টারী করে।

কে জানে কেমন মাস্টারী করে লোকটা ? কিন্তু কোন সন্দেহ নেই যে, সে মাস্টারীতে লোকটার পক্ষে মানুষ হয়ে থাকবার মত ভাত-কাপড় হয় না। আগে তো প্রায় রোজই দুপুরে এই মজুমদার হাউসের কিচেনের কাছে এসে খানসামাকে ডাক দিত হর্ষনাথ—ভুলে যেও না খানসামা, আজ দুপুরে আমি এখানেই আছি। দেখতেও পেত পারমিতা, লোকটা কিচেনের বারান্দার উপর দিব্যি জুত করে বসে রুটি মাংস খেয়ে চলে গেল। এমন কি মাঝে মাঝে পেটুকে লোভে বেহায়া হয়ে প্রশ্নও করতো—আজ ক্যা রায়তা বনায়া নেহি খানসামা ?

—হ্যাঁ, বনায়া।

—তবে দিচ্ছ না কেন ?

বড় একটা পাথরের বাটি ভরে রায়তা নিয়ে হর্ষনাথের পাতের কাছে এগিয়ে দিত খানসামা ; আর হর্ষনাথও খুশিতে ধন্য হয়ে সবটা রায়তা চেটেপুটে খেয়ে ফেলতো।

কিন্তু সেদিন আর নেই। আর রোজ দুপুরে মজুমদার হাউসের অতিথি হতে পারে না, রোজ আসেও না হর্ষনাথ। পারমিতাই নিয়ম করে দিয়েছে। রোজ নয়, সপ্তাহে বড় জোর একদিন, শুধু রবিবারে যদি দুপুরের খাওয়া খেতে হর্ষনাথ এখানে আসে, তবে খাবে। খানসামাকে শাসিয়ে দিতেও ভুলে যায়নি পারমিতা —এই বাড়ি দানছত্র নেহি হ্যায় খানসামা, সাবধান।

এই হর্ষনাথই মাঝে মাঝে, এবং কথা বলবার দরকার না থাকলেও পারমিতার কাছে এসে কথা বলে—একবার সময় করে নিয়ে মোতিমহল প্যালেসটা দেখে এলে পারেন মিসেস রায়।

মিসেস রায়! নামটা যেন পারমিতার জীবনের স্মৃতিটাকে একটা খোঁচা দিয়ে বিরক্ত করে তোলে। পারমিতার যে পরিচয় এই দু'বছরে প্রায় নীরব হয়ে গিয়েছে এবং আর কয়েকদিন পরে একেবারে নীরব হয়ে যাবে, সেই পরিচয় শুধু এই হর্ষনাথ নামে লোকটার সম্ভাষণে মুখরিত হয়ে ওঠে। মুখে কিছু না বললেও, পারমিতার মন ক্ষুব্ধ হয়ে হর্ষনাথের মূর্খতাকে নীরবে ধিক্কার দেয়। কি আশ্চর্য, মূর্খতাও এত অন্ধ হতে পারে ? লোকটা কি দেখতে পায় না যে, পারমিতা আজ এই বাড়ির জীবনের কর্ত্রী ? মনোময় মজুমদারও যে এই বাড়িতে পারমিতার সর্বময় প্রতিষ্ঠা স্বীকার করে নিয়েছে। এখনও বুঝতে ভুল করে কেন হর্ষনাথ, পারমিতার এই যে সাদা সাজ, সে সাজ শুধু মনোময়ের কাছ থেকে একটি শুভ আহ্বানের অপেক্ষায় আছে। সে আহ্বান আসতে আর দেরিও নেই ; তারপর এই সাদা এখানেই একটি উৎসবের আশীর্বাদে রঙীন হয়ে যাবে।

মিসেস রায় বলে ডাকলে সে অতীতের ছবি মনে পড়ে যায়, যে অতীতের জন্য আর দুঃখ করে লাভ নেই। সে অতীতের কথা ভেবে আর লজ্জা করবারও

প্রাইভেট পড়া পড়িয়ে টাকা রোজগার করেন না। এই যুগের যত স্বার্থ লোভ আর মতলব থেকে অনেক দূরে আর অনেক ঊর্ধ্বে রয়েছেন প্রফেসর বসু। তাঁর বাড়িতে গিয়েও দেখেছি, বিছানার উপর ছড়িয়ে রয়েছে সম্রাট অশোকের যত শিলালিপির ছবি। দেখেছি, তিনি ব্রাহ্মী লিপিতে তাঁর আত্মজীবনী লিখছেন। কথায় কথায় মন্ত্রের অদ্ভুত সব ছড়া তিনি অনর্গল উচ্চারণ করেন। তিনি বলে দেন বলেই বুঝতে পারি ভাষাটা হল দু'হাজার বছর আগের মাগধী-প্রাকৃত।

প্রফেসর বিমল বসু একটি জিনিয়াস, একটি গ্রেট ইনটেলেকচুয়াল, এবং অদ্ভুত স্কলার। কিন্তু কী আশ্চর্য, এসব সত্য জেনেও এবং চোখের উপর দেখতে পেয়েও ক্লাসের অনেক ছেলে ঠিক আমাদের মত মুগ্ধ হয় না। ওরা চায়, প্রফেসর বসুও চারুবাবুর মত শুধু পড়াবেন। একটা মাস যেতে না যেতে দেখলাম, অনেক ছেলে হিস্টরি ছেড়ে দিল। অন্য সাবজেক্ট নিয়ে অন্য ক্লাসে ভিড় জমাল।

মাধব বলে, আমিও হিস্টরি ছেড়ে দিয়ে বোটানি নিতাম, কিন্তু ছাড়তে পারছি না, প্রফেসর বসুর অদ্ভুত পার্সোনালিটির জন্যই। এই রকম একটি মানুষের সঙ্গে আধ ঘণ্টা পার করে দেওয়াই মস্ত বড় একটা শিক্ষা।

কলেজের ক্লাসের বাইরে মাঝে মাঝে যখন প্রফেসর বসুর সঙ্গে আমাদের দেখা হয়, তখনও আমরা একরকমের শিক্ষা পেয়ে থাকি। তাঁর সব কথার মধ্যে যেন অদ্ভুত একটা আবেদন আছে। জীবনকে মহৎ করে তোলবার আবেদন। শোন, বোঝ, বুঝতে চেষ্টা কর আমাকে···তার মানে সম্রাট অশোকের সেই বিরাট আদর্শের এক-একটি বাণীকে, তাহলেই সব শিক্ষার বড় শিক্ষা পেয়ে যাবে।

মাধব বলে—তাহলে হিস্টরিতেও নিশ্চয় আমরা বেশ স্ট্রং হতে পারব স্যার্। কম করে সিক্সটি পারসেণ্ট মার্ক রাখতে পারব।

চমকে ওঠেন প্রফেসর বসু। রুমাল দিয়ে চশমার কাঁচ মুছে নিয়ে উদাস এবং যেন একটু ব্যথিতভাবে মাধবের মুখের দিকে তাকান। তারপর গম্ভীর হয়ে বলেন—তোমার কথা শুনে বড় দুঃখিত হলাম মাধব!

মাধব অপ্রস্তুত হয়: কেন স্যার্?

প্রফেসর বসু বলেন—আদর্শবাদ ও বস্তুবাদ এক জিনিস নয়।

ইন্দুও বিরক্ত হয়ে মাধবের দিকে ভ্রূকুটি করে: আইডিয়ালিজম্ আর মেটিরিয়ালিজম্ এক জিনিস নয়। হিস্টরিতে বেশি নম্বর নাই বা পেলাম, তাতে কি আসে যায়?

প্রফেসর বসু একটু খুশি হয়ে বলেন—পরীক্ষায় বেশি নম্বর পাওয়া কিংবা পাস করা আর চাকরি পাওয়ার জন্য শিক্ষা নয়। ব্যক্তিত্ব পাওয়া, চরিত্র পাওয়ার জন্য শিক্ষা।

আমি মাধবের কানে কানে বলি—প্রফেসর বিমল বসুর মত একটি পার্সোনালিটি যদি পেতে পারি, তবে সেটাই কি আমাদের জীবনের কম লাভ রে মাধব?

লাল কাঁকরের পথ ধরে সারবাঁধা দেবদারুর ছায়ায় ছায়ায় পথ হেঁটে এক রবিবারের দুপুরে প্রফেসর বসুর সঙ্গে বেড়িয়ে বেড়িয়ে আমরা যখন টাউনের শেষ ল্যাম্পপোস্টের কাছে এসে পড়েছি, তখন প্রফেসর বসু হঠাৎ থমকে দাঁড়ালেন। নিকটেই রাস্তার ওপারে ঘন হাসনুহানার ঘেরানের ভিতর ছোট্ট ও সুন্দর একটি বাংলোবাড়ির দিকে তাকিয়ে কী যেন ভাবতে থাকেন প্রফেসর বসু।

ছোট্ট ওই বাংলোটার নাম সিতারা মঞ্জিল। শহরের বিখ্যাত ধনী হাইড-মার্চেণ্ট করিম সাহেবের সম্পত্তি। বাড়িটা খালি পড়ে আছে। করিম সাহেব তাঁর বিগতা স্ত্রীর নামে এই সুন্দর ও সুশ্রী মঞ্জিল উৎসর্গ করে দিয়েছেন। শুধু একজন মালী ছাড়া এই মঞ্জিলের সীমানার ভিতর আর কেউ থাকে না। পথের উপরে দাঁড়িয়ে মঞ্জিলের চার পাশের দামাস্কা গোলাপের স্তবক দেখা যায়। ডেপুটি কমি-শনার উড সাহেবের জামাই এসে এই মঞ্জিল মাত্র এক মাসের জন্য ভাড়া নিতে চেয়েছিলেন। করিম সাহেব এই সিতারা মঞ্জিলকে একদিনের জন্যও ভাড়া দিতে রাজী হননি।

সিতারা মঞ্জিলের এই ইতিহাসটুকু আমরা জানতাম, এবং আমরাই সে ইতি-হাস প্রফেসর বসুর কাছে বর্ণনা করলাম। শুনে আরও মুগ্ধ হয়ে সিতারা মঞ্জিলের দিকে তাকিয়ে রইলেন প্রফেসর বসু।

তারপর আর বেশীক্ষণ নয়। প্রফেসর বসু বললেন—চল।

টাউনের দিকে আবার ফিরে চললাম। পথ চলতে চলতে প্রফেসর বসু শুধু একটি কথাই বললেন—সম্রাট অশোকের সত্যিকারের গ্রেটনেস কোথায় এবং কিসে, সেটা বুঝতে পেরেছ কি?

ইন্দু বলে—এখনও বুঝতে পারিনি স্যার্।

প্রফেসর বসু—পূজেতয়া তু এব পরপাসংডা তেন তেন প্রকরণেন। অন্য সম্প্রদায়কেও বিশেষ বিশেষ কারণে শ্রদ্ধা করা উচিত। গিরনার পাহাড় থেকে ধৌলি পাহাড় পর্যন্ত কত পাথরের গায়ে এই উপদেশ মানুষের শিক্ষার জন্য উৎকীর্ণ করে গিয়েছেন অশোক।

প্রফেসর বসু সত্যিই মনে-প্রাণে অশোকিস্ট। আমরা আর একটা নূতন প্রমাণ স্বচক্ষে দেখতে পেলাম। করিম সাহেবের সঙ্গে একই মোটর গাড়িতে চড়ে রোজ সন্ধ্যায় ফকির ইব্রাহিমের কবরে ফুল আর চেরাগ দেবার জন্য চলেছেন প্রফেসর বসু। এবং আর সাতদিন পরেই দেখলাম, মল্লিক বোর্ডিং হাউসের সেই ক্ষুদ্র কক্ষটি ছেড়ে দিয়ে সিতারা মঞ্জিলে গিয়ে আশ্রয় নিলেন প্রফেসর বসু। আমরা আশ্চর্য হলাম। আমাদের আরও আশ্চর্য করে দিয়ে প্রফেসর বসু বললেন —করিম সাহেবের অনুরোধ তুচ্ছ করতে পারলাম না। তিনি আমার কাছ থেকে এক পয়সাও ভাড়া নেবেন না, অথচ আমাকে এখানেই থাকতেই হবে। বল দেখি এমন বিপদেও মানুষ পড়ে?

অশোকিস্ট বিমল বসুর আরও এক-একটি আন্তরিক নিষ্ঠার এইরকম কীর্তি দেখতে পাব, আমাদের এই আশার কথা আমরা আড়ালে আড়ালে বলাবলি করি। এবং ইতিহাসের ক্লাসে একদিন আমাদের মনে আশা চমকে দিয়ে প্রফেসর বসু প্রশ্ন করলেন—প্রিয়দর্শী মহারাজ অশোকের সবচেয়ে বেশি সুন্দর মহত্বটি কি তোমরা ঠিক ধরতে পারছ? সন্দেহ, পারছ না। তিনি ছিলেন মহাকরুণার প্রতীক। শুধু মানুষের প্রতি নয়, সর্বজীবের প্রতি তাঁর মন মমতায় ও করুণায় সর্বক্ষণ টলমল করত।

সেদিন ছিল পিঁজরাপোলের গোপাষ্টমীর মেলা। মেলা দেখতে গিয়ে সেই সন্ধ্যাতেই আমরা দেখে মুগ্ধ হয়ে গেলাম, প্রফেসর বসু একটা খোঁড়া গরুকে নিজের হাতে কচি ঘাস খাওয়াচ্ছেন। তাঁর পাশে দাঁড়িয়ে পিঁজরাপোলের ম্যানেজার হরকিষণলাল প্রফেসর বসুর মুখের দিকে শ্রদ্ধানিবিড় দৃষ্টি তুলে তাকিয়ে আছেন।

এবং আর দু'দিন পরে সকালবেলা সিতারা মঞ্জিলে গিয়ে ড্রামাটিক ক্লাবের চাঁদা চাইবার জন্য প্রফেসর বসুর কাছে এসে দাঁড়াতেই দেখতে পেলাম, পিঁজরাপোলের দারোয়ান এক সের খাঁটি দুধ রেখে দিয়ে চলে গেল।

প্রফেসর বসু বললেন—হরকিষণলাল বড় উপদ্রব শুরু করেছে। রোজই এক সের দুধ পাঠাচ্ছে, অথচ দাম নিচ্ছে না।

ফিরে যাবার সময় মাধব দু'বার মাথা চুলকে নিয়ে প্রশ্ন করে—তোরা কি রকম বুঝছিস, ঠিক করে বল্ তো?

ইন্দু বলে—কি?

মাধব—এই সব অশোকিজমের মানেটা কি?

আমি বাধা দিয়ে বলি—একটু তলিয়ে বুঝতে চেষ্টা কর মাধব। চট করে প্রফেসর বসুর মত লোককে বাজে সন্দেহ করে বসিস না।

মাধব বলে—আরে না না, আমি সম্রাট অশোকের গ্রেটনেসটাই বুঝতে চাইছি, প্রফেসর বসুর কথা বলছি না।

ইন্দু বলে—ওই তো, প্রথম গ্রেটনেস হল অন্য সম্প্রদায়কে শ্রদ্ধা, দ্বিতীয় গ্রেটনেস মহাকরুণা।

মাধব উদাসভাবে বলে—শুধু এইটুকু জানলেই কি হিস্টরিতে পাশ করতে পারা যাবে?

ঠিকই বলেছিল মাধব। অশোকের গ্রেটনেস সম্বন্ধে আমাদের জানবার যে আরও অনেককিছু বাকি আছে, সেটা আমরা আর ক'দিন পরে বুঝতে পারলাম।

সেদিন আমাদের ইতিহাসের ক্লাসটাই কেমন যেন চঞ্চল হয়ে উঠেছিল। ক্লাস-ঘরের বাতাসটা যেন ভোরবেলার ফুলবনের হাওয়ার মত হঠাৎ ফুরফুরে হয়ে গেল, তার মধ্যে অদেখা মধুপের গুঞ্জনও যেন ঘুরে বেড়ায়। এমন অভিনব কোন ঘটনা নয়; ক্লাসের প্রথম সারি থেকে একটু তফাতে নতুন একটা ডেস্কের কাছে একটি নতুন মুখ দেখা যায়। একটি ছাত্রী।

প্রফেসর বসু ক্লাস-ঘরে ঢুকেই নবাগন্তুকা ছাত্রীটির দিকে গম্ভীরভাবে তাকালেন। তারপর প্রশ্ন করার ভঙ্গীতে ডাক দিলেন, স্টেলা হেমব্রাম?

স্টেলা বলে, ইয়েস স্যার্।

প্রফেসর বসু—তুমি কোন্ স্কুল থেকে ম্যাট্রিক পাস করেছ?

—পালামৌ স্কুল থেকে।

—তোমার দেশ কোথায়?

—পালামৌ।

—এখানে তোমার কে আছেন?

—কেউ না।

—তুমি কোথায় থাক?

—আমি লুথারিয়ান মিশনের হোমে থাকি।

আর প্রশ্ন করলেন না প্রফেসর বসু। ইতিহাস পড়াতে আরম্ভ করলেন প্রফেসর বসু। তাঁর সেদিনের পড়াবার সেই ভঙ্গী, তাঁর বক্তৃতার সেই ভাষা এবং দেবানাং প্রিয় প্রিয়দর্শী মহারাজ অশোকের হৃদয়বত্তা সম্বন্ধে তাঁর সেই স্তব আজও ভুলতে পারিনি।

আমরা দেখে খুশি হলাম, স্টেলা হেমব্রামও মুগ্ধ হয়ে শুনছে প্রফেসর বসুর অদ্ভুত ভাববিভোর বক্তৃতার ভাষা। মনে হল, আমাদের চেয়েও বেশি মুগ্ধ হয়েছে স্টেলা।

আমাদের চেয়ে বয়সে একটু বড়ই হবে স্টেলা। ছিপছিপে শ্যামলা মেয়ে। একটা ধবধবে সাদা শাড়ি বড় সুন্দর করে যেন লতিয়েলতিয়ে স্টেলার ছিলছিপে শরীরটাকে জড়িয়ে ধরে আছে। খোঁপার ছাঁদটাও অদ্ভুত, দুটো মহুয়া ফুল গোঁজা রয়েছে। এখান থেকে পালামৌ অনেক দূর। মনে হয়, সেই দূর পালামৌয়ের এক মহুয়াবনের বুকের ভিতর থেকে পথহারানো এক চঞ্চল-চিত্তা হরিণী এখানে এই কলেজের ইতিহাসের ক্লাসের ভিড়ের মধ্যে এসে পড়েছে। ঝরনার জল খায়, আর কচি শালের গায়ে হেলান দিয়ে জংলা চাঁদের দিকে অবাক হয়ে তাকিয়ে থাকে, সেই রকম একটি প্রাণ। পাহাড়ী ডিহির একটা কালো মেয়ে বটে, কিন্তু কী সুন্দর ওর চোখের চাউনি! দাঁতগুলো যেন মুক্তো দিয়ে মাজা, কথা বললে ঝিক করে ঠোঁটের ফাঁকে যেন এক টুকরো জোৎস্না হেসে ওঠে।

অনেকক্ষণ আমরা আনমনা হয়ে এইসব কথাই ভাবছিলাম। হঠাৎ শুনতে পেলাম, প্রফেসর বসু বলছেন—সম্রাট অশোকের সবচেয়ে মহৎ কীর্তি কি? কেন তিনি ইতিহাসের মহত্তম মানুষ? তিনি ছিলেন প্রেমিক। সে প্রেম সেকালের সঙ্কীর্ণ আর্য আভিজাত্যের বন্ধনে বাঁধা ছিল না। তিনি অনার্যকে আপন করে নিয়েছিলেন শুধু মুখের কথায় নয়, প্রেমের উপহারে। সেই বিদিশা নগরের উপান্তে এক অরণ্যময় রাজ্যের এক ভীলকন্যাকে তিনি বিবাহ করেছিলেন।

দেখলাম স্টেলার কপালে বিন্দু বিন্দু ঘাম ফুটে উঠেছে! রুমাল দিয়ে কপা-

লের ঘাম মুছে স্টেলা আবার প্রফেসর বসুর ভাববিভোর সেই সুশ্রী মুখের দিকে তাকিয়ে থাকে। স্টেলার চোখে একটা ভীরু বিস্ময়ও যেন ছলছল করে।

চলছে ইতিহাসের ক্লাস। মাত্র ওই একটি দিনই স্টেলার চোখের বিস্ময়টাকে ভীরু-ভীরু মনে হয়েছিল। কিন্তু তারপর আর নয়। প্রফেসর বসুর বক্তৃতা শোনে স্টেলা, যেন বাঁশির শব্দ শুনছে হরিণী। প্রফেসর বসুও যেভাবে ও যে-ভঙ্গীতে বক্তৃতা করেন, দেখে-শুনে মনে হয় যে,এই ক্লাসের মধ্যে যেন একটি মাত্র শ্রোতাই আছে, এবং শুধু তাকেই মুগ্ধ করে দেবার জন্য তিনি বক্তৃতা করছেন। ডু ইউ ফলো স্টেলা ? শুধু স্টেলাকেই প্রশ্ন করেন। আমরা কি বুঝলাম বা না বুঝলাম, তার জন্য প্রফেসর বসুর মনে বিশেষ কোন কৌতূহল আগের মত সেরকম কোন প্রশ্ন হয়ে বেজে ওঠে না।

ক্লাসের বাইরেও অবস্থাটা যে এত তাড়াতাড়ি প্রায় এই রকম অদ্ভুত হয়ে উঠবে, সেটা অনুমান করতে পারিনি। কোন রবিবারের সকালে সিতারা মঞ্জিলে গিয়ে প্রফেসর বসুকে আর দেখতে পাই না। মালী বলে—ভোর হতে না হতেই তিনি দামাস্কা গোলাপের তোড়া হাতে নিয়ে কোথায় যেন গিয়েছেন।

আমরা আশ্চর্য হই। মাধব বলে, হুঁ। ওই সীতাগড় পাহাড়ের গুহার গায়ে তো কোন ব্রাহ্মীলিপি লেখা নেই। শালের জঙ্গলে শুধু উইঢিপি আছে ; কোন স্তূপ আর স্তম্ভ তো নেই। ইতিহাসের কোন্ রহস্য সন্ধানের জন্য দামাস্কা গোলাপের তোড়া হাতে নিয়ে কোথায় কোন্‌দিকে চলে যান প্রফেসর বসু ? ইতিহাসের সঙ্গে দামাস্কা গোলাপেরই বা কি সম্পর্ক থাকতে পারে ?

ইন্দু বলে—সম্রাট অশোক নিশ্চয় গোলাপ ফুল ভালবাসতেন।

মাধব প্রশ্ন করে—তা না হয় হল, কিন্তু গোলাপ ফুল নিয়ে যেতেন কোথায় ? কাকে দেবার জন্য ?

আমি বলি—আমার মনে হয়, বিদিশার কাছে সেই অরণ্যময় রাজ্যের সেই অনার্যা ভীলমেয়েকে ফুলের তোড়া উপহার দিতেন প্রিয়দর্শী অশোক।

ভালই তো। কল্পনা করতে ভালই লাগে, যেমন সম্রাট অশোকের উপর তেমনি প্রফেসর বসুর উপরেও আমাদের শ্রদ্ধাটাই যেন আরও বিস্মিত হয়। কত উদার, কত মহৎ, আর কী সুন্দর ওই প্রেমে-ভরা মন! বেচারা স্টেলা, নেহাতই গরিব এক পাহাড়ী ডিহির মেয়ে। খবর পেয়েছি, স্টেলার বাবা পালামৌ হাসপাতালে কম্পাউণ্ডারের কাজ করেন। স্টেলার সঙ্গে প্রফেসর বসুর যদি বিয়ে হয়ে যায়, তবে সেটা অতি সুন্দর একটা ঐতিহাসিক ব্যাপারই হবে।

হবেই বোধ হয়। তার প্রমাণও পেয়ে গেলাম। ইতিহাসের ক্লাসে নয়, ইংরেজীর ক্লাসে সেদিন একটা ঘটনা সত্যিই একেবারে অক্ষরে অক্ষরে প্রমাণ করে দিল যে, আমরা ঠিকই ধারণা করেছি।

ছোট্ট এক টুকরো কাগজের উপর কয়েকটা অক্ষর—স্টেলা বসু। লিখেছিল রাঁচির সেই দুর্দান্ত হরিপদ। কাগজটা একটা মোড়কের মত ভাঁজ করে, তার-

পর এদিক ওদিক তাকিয়ে নিয়ে স্টেলার গায়ের উপর ছুঁড়ে দিল হরিপদ। আনমনা স্টেলা চমকে ওঠে। কাগজের মোড়ক খুলে নিয়ে লেখাটা পড়ে। আমাদের বুক ভয়ে দুর-দুর করে! কিন্তু স্টেলার দু'চোখে অদ্ভুত রকমের একটা হাসিমাখা আভা যেন ঝিলিক দিয়ে শিউরে ওঠে। ঠোঁটের ফাঁকে ধবধবে সাদা দাঁতের জ্যোৎস্না দেখা যায়। কাগজের টুকরোটাকে বইয়ের ভাঁজের ভিতর রেখে দেয় স্টেলা। লেখাটা যেন ওর জীবনের এক নতুন ইতিহাসের শিলালিপি; যেন অতি সাবধানে, বেশ যত্ন করে আর অনেক মায়া করে কুড়িয়ে নিয়ে সেই লিপিকে বুকের কাছে গোপন করে রাখতে চায় স্টেলা।

কলেজ থেকে বাড়ি ফেরার পথেও একদিন দেখতে পাই, দূরে একটা ইউ-কালিপটাসের গা ঘেঁষে চুপ করে দাঁড়িয়ে আছে স্টেলা। মনে হয়, আনমনা হরিণীর মত খামকা দাঁড়িয়ে আছে স্টেলা। কিংবা হয়তো পাখির ডাক শুনছে, অথবা কাঠবিড়ালীর খেলা দেখছে। তারপরেই বুঝেছি, খামকা নয়, একজনের আসার আশাপথ চেয়ে প্রতীক্ষায় দাঁড়িয়ে আছে স্টেলা। সত্যিই, ক্লাসের পড়ানো শেষ করে দিয়ে প্রফেসর বসু যখন ধীরে ধীরে হেঁটে হেঁটে স্টেলার কাছে এসে দাঁড়ালেন, তখন যেন একটা খুশির মলয় বাতাস লেগে দুলে উঠল স্টেলার সেই ছিপছিপে লতার মত শরীরটা। হেলে দুলে প্রফেসর বসুর সঙ্গে গল্প করতে করতে চলে গেল স্টেলা।

ভালই তো। মন্দ কি? নিন্দে করবার কি আছে? দেখে বরং খুশি হওয়াই উচিত যে প্রফেসর বসু শুধু মুখের কথায় আদর্শ প্রচার করেন না। প্রিয়দর্শী অশোকের মনের মত সুন্দর একটি উদার মন পেয়েছেন প্রফেসর বসু, তাই তো স্টেলার মত মেয়েকে ভালবাসতে পেরেছেন!

এখন শুধু প্রশ্ন, কবে শুনতে পাব স্টেলার সঙ্গে বিয়ে হচ্ছে প্রফেসর বসুর? তারিখটা জানতে পারলে হয়। কারণ আমাদেরও তৈরী হতে হবে, অশোকিস্ট প্রফেসর বসুর মত মানুষের বিয়েতে যে উপহার মানায়, ঠিক সেই রকম একটি উপহার দিতে হবে। ইন্দু বলে—সবাই মিলে চাঁদা তুলে রূপোর একটা সাঁচিস্তূপ উপহার দিলে কেমন হয়?

মাধব বলে—খুব ভাল হয়।

দেখেছিলাম, প্রফেসর বসুর ঘরের টেবিলের উপর সিমেন্টের তৈরী সাঁচি-স্তূপের একটা মডেল আছে। মডেলটাকে দু-চার দিনের জন্য প্রফেসর বসুর কাছ থেকে ধার নেওয়া দরকার। তা হলে মধু স্যাকরাকে দিয়ে একটা রূপোর সাঁচি গড়িয়ে নিতে অসুবিধে হবে না।

শুধু এই উদ্দেশ্য, আর কোন উদ্দেশ্য ছিল না, আমরা হঠাৎ এক রবিবার সন্ধ্যায় সোজা সিতারা মঞ্জিলে গিয়ে প্রফেসর বসুর ঘরের দরজায় কড়া নেড়ে হাঁক দিলাম—আমরা এসেছি স্যার্।

দরজা খুলে দিলেন প্রফেসর বসু, এবং আমরা ঘরে ঢুকেই চমকে উঠলাম।

একটা চেয়ারের উপর বসে আছে স্টেলা হেমব্রাম।

মাধব অপ্রস্তুত হয়ে বলে—আমরা তা হলে এখন চলে যাই স্যার; না হয় আর একদিন আসব।

প্রফেসর বসু বলেন—হাঁ, আজ যাও। কিন্তু সম্রাট অশোকের জীবনের একটি নীতিকেও জেনে যাও। অশোকের নির্দেশ ছিল, যে-কোন ব্যক্তি যে কোন শুভ-কাজের দরকারে অবাধে ও স্বচ্ছন্দে তাঁর শয়নঘরের ভেতরেও চলে আসতে পারবে। কোন বাধা ছিল না। তোমরাও আসবে, আজ যেমন স্টেলা তার জীবনের মস্ত একটা দরকারী কথা বলবার জন্য এসেছে।

এতক্ষণ যেন পাথরের চোখের মত স্তব্ধ হয়ে জানালার দিকে তাকিয়ে ছিল স্টেলার চোখ দুটো। হঠাৎ ভয় পেয়েছিল বোধহয়। কিন্তু এইবার ছটফট করে ওঠে, যেন রুমাল দিয়ে চোখ দুটো আড়াল করতে চায় স্টেলা! খোঁপা থেকে আলগা হয়ে টুপ করে একটা ফুল মেঝের উপর ঝরে পড়ে। দেখতে পেলাম, হাসছে স্টেলা। চোরা হাসি, লাজুক হাসি, কিন্তু একেবারে নির্ভয় একটা হাসি।

কী আশ্চর্য, ইতিহাসের ক্লাসে আজ স্টেলাকে দেখতে পাচ্ছি না কেন? শুধু সেদিনই নয়, পর পর আরও কয়েকটা দিন পার হয়ে গেল, স্টেলা আর আসে না। ইংরেজীর আর লজিকের ক্লাসেও স্টেলাকে দেখা যায় না।

প্রফেসর বসুর ইতিহাসের বক্তৃতাগুলিও কেমন যেন সুর বদল করেছে বলে মনে হয়। কিন্তু সেই একই কথা। প্রিয়দর্শী মহারাজ অশোকের বিরাট ব্যক্তিত্ব, বলিষ্ঠ চরিত্র, মহৎ হৃদয়বত্তা আর অপূর্ব কর্তব্যনিষ্ঠার কথা।

প্রফেসর বসু বললেন—চারুবাবু আবার আমাকে ঠাট্টা করেছেন। আমাকে করিম সাহেবের সঙ্গে এক টেবিলে বসে মুরগী খেতে দেখে ঠাট্টা করেছেন, এ কেমন অশোকিজম? কিন্তু চারুবাবু জানেন না যে, অশোক ময়ূরের মাংস খেতেন এবং পাণিনির টীকাকার কাত্যায়নের মতে মোরগ হল ময়ূরবর্গের পাখি।

বলতে বলতে প্রফেসর বসুর স্বর যেন আরও গম্ভীর এবং আরও গভীর হয়ে গেল।—যারা ইতিহাসের কিছুই জানে না, তারাই বুঝতে এই ভুল করে। তারা জানে না যে, প্রিয়দর্শী অশোক ছিলেন বাইরে কোমল, কিন্তু ভিতরে রুদ্র। কর্তব্যের চেয়ে বড তাঁর কাছে আর কিছুই ছিল না। কর্তব্যের জন্য তিনি হত্যার নির্দেশ দিতেও দ্বিধা করতেন না। অশোকের গিরিলিপি বলে, যো পি চ অপ-করেয় তি ছমিতবিয়মতে বো দেবানং প্রিয়সয়ং শকো ছমনয়ে—যদি কেউ আমার অপকার করে তবে যতক্ষণ পর্যন্ত ক্ষমা করা চলে শুধু ততক্ষণই আমি তাকে ক্ষমা করব।

বোধহয় চারুবাবুকে আর ক্ষমা করা চলে না, চারুবাবুকে একটা শিক্ষা দিতে চান প্রফেসর বসু। কিন্তু বুঝতে পারি না, চারুবাবুর ঐ সব ঠাট্টায় কী এমন

ভয়ানক অপকার হয়েছে প্রফেসর বসুর ?

কিন্তু এ কি ? এ সব আবার কি বলছেন প্রফেসর বসু ? কী অদ্ভুত কথা—প্রিয়দর্শী মহারাজ অশোকের জীবনের সে এক চরম পরীক্ষা। পাটলিপুত্র তাঁকে ডাকছে, কর্তব্যের ডাক। কিন্তু বিদিশার নিকটে অরণ্যখণ্ডের সেই অনার্যা ভীল নারী তাঁর জীবনের বাধা হয়ে উঠল। সেই বাধাকে অনেক দিন ধরে ক্ষমা করলেন অশোক, কিন্তু যখন আর ক্ষমা করা চলে না, তখন তিনি চলে গেলেন, এবং জীবনে আর তার কাছে ফিরে আসেননি।

ঘণ্টা বেজে উঠল। হনহন করে হেঁটে ক্লাস ছেড়ে চলে গেলেন প্রফেসর বসু।

রূপোর সাঁচি-স্তূপ তৈরী করবার দরকার হবে কি হবে না, ঠিক বুঝতে পারছিলাম না। তাই সেদিন দুর্ভাবনা নিয়ে সিতারা মঞ্জিলের দিকে আমরা এগিয়ে যাচ্ছিলাম। ফটকের কাছে পৌঁছতেই দেখি, সেই স্টেলা হেমব্রম আস্তে আস্তে হেঁটে সিতারা মঞ্জিলের ভিতর থেকে বের হয়ে আসছে। আমাদের দেখতে পেয়ে থমকে দাঁড়াল স্টেলা। রুমাল দিয়ে যেন শক্ত করে চোখ দুটোকে চেপে রইল। কি ব্যাপার ? স্টেলার ঠোঁটের ফাঁকে সাদা দাঁতের জ্যোৎস্না কেন হেসে ওঠে না ? খোঁপাতে ফুল নেই কেন ? থরথর করে কাঁপছে কেন ওর ছিপছিপে লতার মত শরীরটা ?

আমরা কোন প্রশ্ন করবার আগেই আস্তে আস্তে হাঁপাতে হাঁপাতে ক্লান্ত রোগীর মত চলে গেল স্টেলা।

সিতারা মঞ্জিলের ফটক পার হয়ে ভিতরে ঢুকতেই চেঁচিয়ে উঠল মালী—মাস্টার সাহেব নেহি হ্যায়।

মাধব—তার মানে ? কোথায় গিয়েছেন মাস্টার সাহেব ?

মালী বলে—কলকত্তা।

আশ্চর্য হলাম, কিন্তু আরও একটু আশ্চর্য হওয়া বাকি ছিল। সেদিন চারুবাবুর বাংলা ক্লাসই আমাদের মনের সব প্রশ্নগুলিকে যেন একটা আছাড় দিয়ে গুঁড়ো করে দিল।

পড়াতে গিয়ে হাসছিলেন চারুবাবু এবং আমাদের দিকে তাকিয়ে হঠাৎ প্রশ্ন করে বসলেন,—গ্রেট ইন্‌টেলেকচুয়াল প্রফেসর বসুর খবর শুনেছ তো ?

—কিছুই শুনিনি স্যার্।

—তাঁর বিয়ে। কলকাতার এক মস্ত বড়লোকের মেয়ের সঙ্গে বিয়ে। মেয়ের বাপের সব সম্পত্তি যৌতুক পাবেন প্রফেসর বসু। তাই আড়াই শো টাকা মাইনের মাস্টারি ছেড়ে দিয়ে চলে গিয়েছেন।

ইন্দু ফিসফিস করে মাধবের কানের কাছে বলে—এ কি কাণ্ড ? কিছু বুঝতে পারছিস মাধব ?

মাধব বলে—ঠিক বুঝতে পারছি না।

ইন্দু—কেন ?

মাধব—অশোক দি গ্রেট কথাটা মনে পড়তেই মাথাটা যেন চেঁচিয়ে উঠছে : বিমল বসু দি গ্রেট !

## স্ব ম হি ম চ্ছা য়া

দেশী মানুষ হয়ে বিলাতী সদাগরী অফিসের ছোট সাহেব হওয়া সাধারণ ব্যাপার নয়। আজ পর্যন্ত ক'জনই বা এরকম অসাধারণ প্রতিষ্ঠা পেয়েছেন ?

পেয়েছেন নিখিল মিত্র। যাঁরা বিশেষ কিছু খবর রাখেন না, তাঁরাই শুধু ভেবে আশ্চর্য হন, কেমন করে নিখিল মিত্রের মত এত সাধারণ বিদ্যার একজন মানুষ এরকম অসাধারণ একটা পদের অধিকার পেয়ে বসলেন। অফিসটাও নিতান্ত সাধারণ রকম কারবারের অফিস নয়। এদিক থেকে পাট গালা আর অভ্রের রপ্তানি, আর ওদিক থেকে ইস্পাত ও নানা কেমিক্যালের আমদানি। অফিসের বড়-বড় ঘরের বড়-বড় আলমারিতে বড়-বড় ফাইলের স্তূপ দেখে বোঝা যায়, এই অফিস বছরে কয়েক কোটি টাকার হিসাব নাড়াচাড়া করে। সেইসঙ্গে উঠে বসে আর নড়চড় করে বেড়ায় কয়েক শত মানুষের জীবিকা। সুপারিন্টেণ্ডেণ্ট, সুপারভাইজর, ইনস্পেক্টর, ক্লার্ক, টাইপিস্ট, পিয়ন, বেয়ারা আর চাপরাসি। অনেক মানুষের জীবনের উপরে করুণা করবার, ভাল করবার, এবং এমন কি ইচ্ছে করলে ক্ষতিও করবার ক্ষমতা নিশ্চয় আছে তাঁর, যাঁর নাম নিখিল মিত্র, যিনি এই সদাগরী অফিসের ছোটসাহেব।

যাঁরা কিছু কিছু খবর রাখেন, তাঁরা জানেন, নিখিল মিত্র ভাগ্যের জোরে এই অফিসের ছোটসাহেব হয়েছেন। একচল্লিশ বছর ধরে এই অফিসের বড়বাবু ছিলেন যিনি, তিনি ছিলেন নিখিল মিত্রের কাকা। ভাই-পো'র ভাল করবার জন্য অনেক চিন্তা করতেন কাকা এবং মারা যাবার আগের দিন রোগশয্যা থেকে চিঠি লিখে বড়সাহেব আর ডিরেক্টরদের কাছে শেষ অনুরোধ জানিয়েছিলেন, তাঁর ভাই-পো নিখিল মিত্রকে যেন বিশেষ অনুগ্রহ করে বিশেষ একটা ভাল পোস্ট দেওয়া হয়। একচল্লিশ বছর ধরে অনেক নিষ্ঠা পরিশ্রম আর সুপরামর্শ দিয়ে এই সদাগরী কোম্পানীর অনেক উন্নতি ঘটিয়েছিলেন যিনি, তাঁর শেষ অনুরোধের সম্মান তুচ্ছ করেননি কোম্পানীর ডিরেক্টর বোর্ড, এবং বড়সাহেবও। সাধারণ বিদ্যার মানুষ, যে নিখিল মিত্র একটা অতি সাধারণ চাকরির ভরসাও ছেড়ে দিয়ে, আর নিজেরই সম্পর্কে বড় বেশি হতাশ হয়ে ঘরে বসেছিলেন, সেই নিখিল মিত্র অকস্মাৎ একদিন লণ্ডনগামী জাহাজে উঠে বসলেন। অনুগ্রহ করেছে কাকার কাছে কৃতজ্ঞ কোম্পানী। এক বছরের মত কোম্পানীর লণ্ডন অফিস থেকে কিছু-কিছু কাজের শিক্ষাদীক্ষা নিয়ে কলকাতায় ফিরে এলেন নিখিল মিত্র। সেই থেকে তিনি কোম্পানীর কলকাতা অফিসের ছোটসাহেব।

যেদিন ছোটসাহেব হয়ে এই অফিসের ঐ কামরায় ঐ চেয়ারটিতে প্রথম

বসেছিলেন নিখিল মিত্র, সেদিন তিনি মনে মনে তাঁর ভাগ্যকে ধন্যবাদ জানিয়েছিলেন। কাকার স্নেহের কথা মনে রেখে চোখ ছলছলও করে উঠেছিল, এবং সেই সঙ্গে নিজেরই উপর খুশি হয়ে উঠেছিলেন। এক বছর আগেও নিজের সম্বন্ধে যিনি হতাশ হয়েছিলেন, তিনি তাঁর ছোট-সাহেবী জীবনের প্রথমদিনে প্রথম ঘটনাতে নিজের উপর যে শ্রদ্ধা বোধ করে ফেললেন, সেই শ্রদ্ধা আজও তাঁর প্রতিক্ষণের চিন্তার মধ্যে সজাগ হয়ে রয়েছে। বাইশ বছরের সুপারিন্টেণ্ডেণ্ট ভাদুড়িমশাই নিখিল মিত্রের কামরার ভিতরে ঢুকেই মাথা হেঁট করে আর হাত তুলে অভিবাদন জানিয়েছিলেন। যাবার সময়ও হেঁট মাথা দুলিয়ে আর যে-আজ্ঞে-স্যার বলে চলে গিয়েছিলেন ভাদুড়িমশাই। সেই মুহূর্তে নিজেকে নতুন করে চিনতে আর বুঝতে পেরেছিলেন নিখিল মিত্র। তাঁর ভাগ্য অসাধারণ, তাই তিনিও অসাধারণ। নিজেকে অসাধারণ বলে সত্যই মনে-প্রাণে বিশ্বাস করেছিলেন। হঠাৎ অ্যাকাউন্টেন্টের ঘরের ভিতরে গিয়ে দাঁড়াতেই আর একটা দৃশ্য দেখতে পেয়েছিলেন নিখিল মিত্র। ঘরের সব মানুষ চেয়ার ছেড়ে উঠে দাঁড়ালো। অত্যন্ত সৌজন্যের সঙ্গে এবং নম্রস্বরে কথা বলেছিলেন নিখিল মিত্র—বসুন, বসুন, সবাই বসুন।

এভাবে সৌজন্য প্রকাশ করতেও যে এত আনন্দ আছে, আগে কল্পনা করতে পারেননি নিখিল মিত্র। তাঁর মুখের একটা সামান্য কথা, কিন্তু তারই মধ্যে কত-বড় আদেশের শক্তি! সত্যিই তাঁর কথার ইঙ্গিতে এতগুলি মানুষের জীবন উঠছে আর বসছে।

লক্ষ্য করলেন নিখিল মিত্র, তার এত সরল ও উদার সৌজন্যের নির্দেশ শুনেও এক ভদ্রলোক দাঁড়িয়ে রইলেন। ভদ্রলোকের চোখে কেমন যেন বিনীত ও লজ্জিত একটা কুণ্ঠার ভাব। ছোটসাহেব দাঁড়িয়ে আছেন, তাই বোধহয় চেয়ারে বসতে পারছেন না ভদ্রলোক।

—আপনি বসুন। ভদ্রলোকের দিকে তাকিয়ে কথা বললেন নিখিল মিত্র। ভদ্রলোক কাঁচুমাচু হয়ে বললেন—বসছি স্যার। কিন্তু বসলেন না। যেন ছোট-সাহেবের অসাধারণ মর্যাদা কিছুতেই ভুলতে পারছেন না সেই ভদ্রলোক, যাঁর নাম নিতাইবাবু, এই ঘরের টাইপিস্ট।

নিতাইবাবুর এই অতিবিনীত ভঙ্গীটিকেও দেখতে ভাল লাগে নিখিল মিত্রের। নিখিল মিত্রের সৌজন্যের অনুরোধ অমান্য করে টাইপিস্ট নিতাইবাবু যেন পৃথিবীʼ এই নতুন সত্যকে অত্যন্ত স্পষ্ট করে ঘোষণা করছে, নিখিল মিত্র কত অসাধারণ। কত বড় সম্মানের আস্পদ। টাইপিস্ট নিতাইবাবুকে বড়ই ভালমানুষ বলে মনে হয়; সকলের চেয়ে নিতাইবাবুকে দেখতে একটু বেশি ভাল লাগে।

বোধহয় ছোটসাহেবী জীবনের প্রথম দিনেই এই ধরনের কয়েকটা ঘটনার পর নিখিল মিত্রের ধারণা অনুভব আর বিশ্বাসের জগতে ছোট-খাট একটা

বিপ্লব ঘটে গিয়েছিল। অফিসঘরের এতগুলি হেঁট-মাথা মূর্তি যেন তাঁর জীবনের অত্যুচ্চ কৃতিত্বের প্রত্যক্ষ স্বীকৃতি। এই সম্মান, এই ক্ষমতা, আর এই দায়িত্ব, এই সবই কি নিতান্ত ভাগ্যের দান? না, ভাগ্যের অনুগ্রহ তাঁকে কৃতী করে তুলেছে, একথা ঠিক কথা নয়। তিনি কৃতী বলেই ভাগ্য তাঁকে অনুগ্রহ করেছে। নইলে ইকনমিক্সের ফার্স্ট ক্লাস ফার্স্ট এম-এ ঐ সলিল সেনের জীবনে এরকম একটা ভাগ্যের অনুগ্রহ ঘটে না কেন? যে সলিলের কথা মনে পড়তে আগে শ্রদ্ধা জাগত নিখিল মিত্রের মনে, আজ মনে শুধু জাগে একটু দুঃখ আর একটু করুণা। কোন্ এক স্কুলের টিচার হয়েছে সলিল। নিখিল মিত্র কল্পনা করেন, সলিলের একটু উপকার করলে কেমন হয়? এই অফিসেই সিনিয়র গ্রেডের কোন একটা কেরাণীর পোস্টে সলিলকে বসিয়ে দিতে পারলে সলিল নিশ্চয় নিখিলের কাছে আজীবন কৃতজ্ঞ হয়ে থাকবে।

যাই হোক, যদিও একটা বছর পার হয়ে গিয়েছে, কিন্তু আজও কলেজ-বন্ধু সলিল সেনের কোন উপকার করে উঠতে পারেননি নিখিল মিত্র। মনে হয়েছে, সলিলের ডিপ্লোমাই সার, অসার, মাথা ঘামাবার কোন কাজেরই যোগ্য নয় সলিল। এক বছর ধরে নিজের এই অসাধারণ কৃতী জীবনের সত্যতাকেই শুধু অনুভব করেছে নিখিল মিত্র এবং সেই অনুভব একটি সুন্দর বিশ্বাস হয়ে উঠেছে।

নিখিল মিত্রের এই সুন্দর বিশ্বাস একেবারে ধন্য হয়ে যায় এই পৃথিবীরই বিশেষ একজনের দুটি সুন্দর হর্ষদীপ্ত চক্ষুর কাছে। নিখিল মিত্রের স্ত্রী মীরা মিত্র যখন মুগ্ধ হয়ে নিখিল মিত্রের কৃতী জীবনের প্রাত্যহিক ঘটনার গল্পগুলি নিখিল মিত্রের মুখ থেকে শুনতে শুনতে মুগ্ধ হয়ে যান, তখন মনে হয় নিখিল মিত্রের, তাঁর অসাধারণ কৃতী জীবনের স্বীকৃতি যেন এতক্ষণে পূর্ণ হয়ে উঠলো।

মীরা মিত্র হলেন তেমন এক সাধারণী নারী, যিনি স্বামীর প্রতিষ্ঠায় নিজেরই জীবনের প্রতিষ্ঠা এবং স্বামীর সম্মানে নিজেরই সম্মান বোধ করেন। স্বামীর কৃতিত্বের মধ্যে নিজেরই জীবনের গর্ব অনুভব করার মত মন আছে, আগ্রহও আছে মীরা মিত্রের।

—আসছে পূজার বোনাসের জন্য কলকাতা অফিসের স্টাফের প্রায় সাড়ে তিনশ' মানুষ আমার মুখের দিকে আশা করে তাকিয়ে আছে।

মীরা মিত্রের দিকে তাকিয়ে একথা বলতে অদ্ভুত একটা উদারতার মহিমা উজ্জ্বল হয়ে ওঠে নিখিল মিত্রের দুই চোখে। মীরা মিত্র বলেন—তুমিই তো ওদের একমাত্র ভরসা। তোমাকেই তো এসব ভাবতে হবে, তুমি ছাড়া ওদের উপকার করবার আছেই বা কে? বলতে গিয়ে মীরা মিত্রের দুই চোখ উজ্জ্বল হয়ে ওঠে।

নিখিল মিত্রের আনন্দ হলো মীরা মিত্রের দুই চোখের ঐ উজ্জ্বলতাটুকু, মীরা মিত্রের কথাগুলির অর্থ টুকু বোধহয় নয়। নিখিল মিত্রের ক্ষমতা, প্রতিষ্ঠা,

অধিকার ও কৃতিত্বের গৌরব মীরা মিত্রের ঐ বিশ্বাসভরা ও সপ্রশংস দুই চক্ষুর দৃষ্টির মধ্যে ঝকঝক করছে।

অফিসে এবং ঘরে, দুই ভিন্ন জগতের ক্রোড়ে নিখিল মিত্রের কৃতী জীবনের গৌরব এইভাবে মানুষের সপ্রশংস দৃষ্টির অভিনন্দনে স্বীকৃত হয়ে রয়েছে। অফিসে টাইপিস্ট নিতাইবাবু, এবং এঁরই মত আরও অনেকজন। আর ঘরে স্ত্রী মীরা মিত্র। তবে পার্থক্য আছে। অফিসের সপ্রশংস ও বিনীত দৃষ্টিগুলির মধ্যে যেন একটা ভঙ্গী আছে। নিখিল মিত্রের বুদ্ধি অন্ধ নয়, এবং বুঝতে পারে যে, টাইপিস্ট নিতাইবাবু ও তাঁর মত আরও অনেকে নিখিল মিত্রের ছোটসাহেবী জীবনকে একটি অসাধারণ কৃতিত্বের জীবন বলে বিশ্বাস করুক বা না করুক, অন্ততঃ বিশ্বাসের ভঙ্গী দিয়ে স্বীকার করে নিচ্ছে। একটু খাদ, সামান্য একটু ভেজাল নিশ্চয় আছে অফিসের এইসব সুবিনীত ভঙ্গীগুলির মধ্যে। থাকুক, তবু দেখতে ভাল লাগে। কিন্তু সবচেয়ে ভাল দেখতে মীরা মিত্রের দুটি স্মিত চক্ষুর সপ্রশংস দৃষ্টি। ওর মধ্যে কোন ভেজাল নেই! মীরা মিত্রের ঐ দৃষ্টি বিশ্বাসের ভঙ্গী নয়, ওটা বিশ্বাস। তাইতো ছোটসাহেবী জীবনের প্রতিদিনের নানা তুচ্ছ ঘটনার গল্প মীরা মিত্রের কাছে বর্ণনা করে করে নিখিল মিত্রের জীবনের প্রতিটি সন্ধ্যা তৃপ্ত হয়।

ভালই ছিলেন নিখিল মিত্র, কিন্তু টাইপিস্ট নিতাইবাবু একদিন একটা অদ্ভুত খবর শুনিয়ে নিখিল মিত্রের মনের মধ্যে কেমন যেন একটা অস্বস্তি ছড়িয়ে চলে গেলেন। আর একজন টাইপিস্ট, নিতান্ত সি-গ্রেডের মানুষ, যাঁর নাম হরেন নিয়োগী, যিনি অ্যাকাউন্টস দপ্তরের এক কোণে বসে থাকেন, সেই হরেন নিয়োগী নাকি অফিসে বসেই মোটা মোটা বই পড়েন। একটা বই-এর নামও বলে দিয়ে গেলেন নিতাইবাবু, ফিলসফির বই! সেই মুহূর্তে অর্ডার লিখলেন নিখিল মিত্র, অফিসে বসে কেউ যেন বাইরের বই না পড়ে।

তার পরের দিন হরেন নিয়োগীর টেবিলের কাছে এসে দাঁড়িয়ে লোকটিকে ভাল করে দেখলেন নিখিল মিত্র। ছোটসাহেবকে দেখে হরেন নিয়োগী উঠে দাঁড়ালেন, বসতে বলা মাত্র বসে পড়লেন, এবং সঙ্গে সঙ্গে টাইপ করে যেতে লাগলেন। বিনীত ভঙ্গী নেই, অবিনীত ভঙ্গিও নেই। লোকটা বিশেষ ভদ্রও নয়, অভদ্রও নয়। যেন একটা নিরেট নিখুঁত কর্তব্যের যন্ত্র।

সারা অফিসের মধ্যে এই প্রথম একটি মানুষকে দেখলেন নিখিল মিত্র, যাকে দেখলে মন অপ্রসন্ন হয়। অফিসের মধ্যে ঘুরে ফিরে নানা প্রসঙ্গের কথা বলতে থাকেন নিখিল মিত্র। ছোটসাহেবের ভাষণ সকলেই মুগ্ধ হয়ে শুনতে থাকে, এবং সকলেই কিছুক্ষণের জন্য কলম থামিয়ে রাখে। শুধু হরেন নিয়োগীর টাইপ-রাইটার অক্লান্ত ও একঘেয়ে শব্দে বাজতে থাকে। ছোটসাহেব হাত তুলে ইঙ্গিতে হরেন নিয়োগীকে থামতে বলেন। একবার হাসেন নিখিল মিত্র, তারপর

প্রায় চেঁচিয়ে বলতে থাকেন,—আপনারা পড়েছেন আজকের কাগজে, দেশ-বিখ্যাত দার্শনিক শাস্ত্রী মশাই-এর বক্তৃতা?

কেউ কেউ বলেন—হ্যাঁ স্যার।

নিখিল মিত্র বলেন—কিন্তু ওগুলি কি বক্তৃতা, না উজবুগের প্রলাপ!

অফিসের চেয়ারে-চেয়ারে সমাসীন এক-একটি বিনীত মূর্তির মুখে হাসির উচ্ছ্বাস মুখর হয়ে ওঠে। টাইপিস্ট নিতাইবাবু বলেন—আপনি ঠিক বলেছেন স্যার।

দেখতে পেলেন নিখিল মিত্র, সি-গ্রেডের সেই মানুষটা, সেই টাইপিস্ট হরেন নিয়োগীর মুখটা চাবুক-খাওয়া জন্তুর মতন দেখাচ্ছে। যেন একটা দুঃসহ যন্ত্রণা অসহায়ের মত মুখ বুজে সহ্য করছে লোকটা। ঠিক হয়েছে, বেশ হয়েছে। যা চেয়েছিলেন নিখিল মিত্র, তাই হয়েছে। খুশি হয়ে ঘর ছেড়ে অন্য ঘরের কাজের জীবন দেখতে চলে গেলেন নিখিল মিত্র।

কিন্তু এই খুশির জের বেশিদিন রইল না। একটা সংবাদ এনে নিখিল মিত্রের মনে আবার একটা কাঁটার খোঁচা বিঁধিয়ে দিয়ে গেলেন নিতাইবাবু। হরেন নিয়োগীর একটা লেখা বের হয়েছে এক পত্রিকায়। ইংরেজী কবিতা সম্বন্ধে একটা প্রবন্ধ।

চমকে উঠলেন, এবং একটু পরেই সি-গ্রেডের মানুষ সেই হরেন নিয়োগীর টেবিলের সামনে এসে দাঁড়ালেন নিখিল মিত্র। তারপর কাশলেন এবং একটু হাসলেন। পায়চারী করলেন কিছুক্ষণ, তারপর ঘরসুদ্ধ মানুষকেই যেন প্রশ্ন করলেন—আপনাদের কারও মনের মধ্যে কি কোন বাতিক আছে, কোন বাজে বাতিক? আই মীন, এইসব কবিতা-টবিতা সাহিত্য-টাহিত্য!

নিতাইবাবু বলেন—আমরা কাজের মানুষ স্যার, ওসব বাজে বাতিক-টাতিক আমাদের নেই।

নিখিল মিত্র বলেন—তবে শুনুন, এই ক'দিন আগে আপনাদের দেশের এক নামকরা কবি এসেছিলেন আমার কাছে, বললেন চাকরি চাই। পরীক্ষা করে দেখলুম, একটি আস্ত গবেট। কোন কাজেরই যোগ্য নয়।

হরেন নিয়োগীর মুখটা আবার চাবুকখাওয়া জন্তুর মুখের মত দেখায়। নিখিল মিত্র খুশি হয়ে চলে যান।

কিন্তু আবার এই খুশির জের বেশিদিন মনের মধ্যে থাকবার সুযোগ পায় না। আবার আসেন নিতাইবাবু, এবং চুপে চুপে হরেন নিয়োগীর আর একটা গোপন অপরাধের সংবাদ শুনিয়ে দিয়ে যান হরেন নিয়োগী—আজকাল বন্যা-পীড়িতদের জন্য চাঁদা যোগাড় করছে। সেদিন আবার জানা গেল, হরেন নিয়োগী কোন এক দাতব্য লাইব্রেরী কমিটির প্রেসিডেণ্ট হয়েছে।

ভাবতে ভাবতে আশ্চর্য হয়ে যান নিখিল মিত্র। হরেন নিয়োগী, ঐ বাজে লোকটা যেন ইচ্ছে করে মানুষকে জ্বালাবার জন্য মহাপুরুষ-মহাপুরুষ খেলা

খেলছে। মানুষটা যদি এতই গুণের মানুষ হয়ে থাকে, তবে এখানে সি-গ্রেডের জীব হয়ে পড়ে থাকে কেন? লোকটার কথা মনে পড়তেই নিখিল মিত্রের মনের সব বিশ্বাসের মধুরতা যেন তিক্ত হয়ে ওঠে। লোকটাকে বড় বেশি উদ্ধত আর অহংকারী বলে মনে হয়। অত্যন্ত বাধ্যভাবে এবং নিয়মমত কাজ করে চলে যায় হরেন নিয়োগী, এই নিখুঁত বাধ্যতাও যেন একটা বেপরোয়া অহংকার। কাজেও কোন ভুল হয় না। ছোটসাহেব দয়া করে ভুল ক্ষমা করে দেবেন, এই সুযোগ থেকেও নিখিল মিত্রকে বঞ্চিত রেখেছে হরেন নিয়োগী। কিন্তু ভুল কি করবে না কোনদিন?

হ্যাঁ, একদিন ভুল করলেন হরেন নিয়োগী, এবং নিখিল মিত্রের মনও প্রসন্ন হয়ে উঠলো। দু'দিন কাজে অনুপস্থিত হয়েছেন হরেন টাইপিস্ট এবং তৃতীয় দিনেও হরেন নিয়োগীর কোন ছুটি প্রার্থনার দরখাস্ত এল না। তার চেয়ে আরও ভাল, নিতাইবাবু খবর জানিয়ে গেলেন, এবং ছোটসাহেব নিখিল মিত্র জানলেন, নানা জায়গায় গানের আসরে গান গেয়ে বেড়াচ্ছেন হরেন নিয়োগী!

আশ্চর্য হন নিখিল মিত্র—কী আশ্চর্য, লোকটা গানও গাইতে পারে না কি?

নিতাইবাবু বলেন—ভয়ানক গাইতে পারে স্যার। কিন্তু আপনি কি এইভাবে বার বার ওকে ক্ষমা করতে থাকবেন স্যার?

নিখিল মিত্রের মুখটা হঠাৎ কঠোর হয়ে ওঠে।—আমি কালই ওকে সাসপেণ্ড করবো।

সন্ধ্যায় পার্কে বেড়িয়ে বাড়ি ফিরছিলেন নিখিল মিত্র। সঙ্গে মীরা মিত্র। অফিসের গল্প করছিলেন নিখিল মিত্র, এবং তাঁর ছোটসাহেবী জীবনের নানা খুঁটিনাটি গর্বের কৃতিত্বের ও সম্মানের নানা ঘটনার গল্প, তেমনি মুগ্ধ হয়ে শুনছিলেন স্বামীর সুখে সুখিনী মীরা মিত্র।

পার্কের গেট থেকে বের হয়ে ডাইনের ছোট রাস্তা দিয়ে একটু এগিয়ে যেতেই অকস্মাৎ থমকে দাঁড়ালেন মীরা মিত্র। নিখিল মিত্রও থামলেন।

একটু দূরে ছোট মাঠের উপর সামিয়ানার নীচে আলো-ছড়ানো একটা আসর। চারদিকে ঘন জনতার ঠাসাঠাসি একটা বৃত্ত। দূরের আসর থেকে এক মুঠো আলোর ঝলক এসে লুটিয়ে পড়েছে মীরা মিত্রের মুগ্ধ ও বিস্মিত দুটি চোখের উপর। কিন্তু এই বিস্ময় আলো-দেখা মুগ্ধতার বিস্ময় নয়, মীরা মিত্রের দুই কান মুগ্ধ হয়ে শুনছে একটা গানের সুর। কবীরের ভজন গাইছেন কোন্ এক গুণী।

মীরা মিত্র বলেন—এই ভজনটা আমি অনেকের মুখে অনেকবার শুনেছি, কিন্তু শুনতে এত ভাল কোনদিন লাগেনি।

একটু চুপ করে থেকে মীরা মিত্র বলেন—চল, কাছে গিয়ে শুনে আসি।

জীবনে এভাবে অপ্রস্তুত হবার জন্য প্রস্তুত ছিলেন না নিখিল মিত্র। আস-

রের কাছে এগিয়ে যেতেই যেন হঠাৎ-আহত মানুষের মত পা টলে উঠলো নিখিল মিত্রের। এতটা ভাবেননি নিখিল মিত্র, কিন্তু একেবারে স্পষ্ট দেখা যাচ্ছে যে, তাই সত্য হয়েছে। আসরের মাঝখানে বাস গান গাইছে সেই সি-গ্রেডের মানুষটা, টাইপিস্ট হরেন নিয়োগী। কাজ ফাঁকি দিয়ে সরে রয়েছে যে লোকটা, যাকে কালই সাসপেণ্ড করতে হবে।

দৃশ্যটা নানা কারণেই দুঃসহ। হরেন নিয়োগী যেন বিশ্বসংসারের রঙ্গমঞ্চে এক মহামহিম সম্মানের সিংহাসনে বসে রয়েছে। চারদিকে শত শত মুগ্ধ চক্ষুর অভিনন্দন। আসরের সামনের দিকে চেয়ারের উপরে যাঁরা বসে রয়েছেন, তাঁদের মধ্যে একজনকে চিনতে পারলেন নিখিল মিত্র। রেলওয়ের জনার্দন সাণ্যাল, যিনি যে-সে মানুষ নন, যাঁর অফিসারী গৌরব নিখিল মিত্রের সদাগরী অফিসারের ছোট-সাহেবী গৌরবের চেয়ে অনেক বড়। কী ভয়ানক বিশ্রীভাবে মাথা দুলিয়ে জনার্দন সাণ্যাল বারবার সাধুবাদ জানাচ্ছেন ভজন-মুখর ঐ হরেন নিয়োগীকে!

আরও আশ্চর্য করলেন স্বয়ং মীরা মিত্র। আসরের উদ্যোক্তাদের একজন এগিয়ে এসে অনুরোধ করতেই মীরা মিত্র এগিয়ে গেলেন, এবং একটি চেয়ারের উপর বসে পড়লেন। পিছনের দিকে, কিংবা পাশের নিখিল মিত্রের দিকে একবার তাকিয়ে দেখতেও ভুলে গেলেন মীরা মিত্র। মীরা মিত্র যেন বাঁশির স্বরে মুগ্ধ হরিণীর মত সব ভুলে ছুটে চলে গেলেন আসরের ভিতরে।

হরেন নিয়োগীর গান আসরের বাতাসকে মধুময় করে তুলেছে। চারদিকের জনতার চোখের মুগ্ধতা আর মুখের উল্লাসও যেন ভিন জগতের এক কৃতীর মহিমাকে অতি কঠোর এক সম্মানের কবচ দিয়ে রক্ষা করে রেখেছে। ওদিকে এগিয়ে যাবার যেন কোন অধিকার নেই, ক্ষমতা নেই, সাহসও হয় না নিখিল মিত্রের। নিখিল মিত্র শুধু ছায়ার মত মাঠের ফাঁকার মধ্যে পায়চারী করে বেড়াতে থাকেন। নিখিল মিত্রের মুখটা চাবুক-খাওয়া জীবের মত যন্ত্রণাক্ত হয়ে ওঠে।

আর কতক্ষণ? কতক্ষণে শেষ হবে ঐ গান? ঠিকই বলেছে নিতাই টাইপিস্ট, লোকটা ভয়ানক গাইতে পারে।

হরেন নিয়োগীর গান শেষ হয়। মীরা মিত্রও উঠে আসেন, এবং আসরের বাইরে এসে নিখিল মিত্রকে দেখতে পেয়েই আক্ষেপ করেন।—এখানে দাঁড়িয়ে থেকে কেন মিছামিছি সময় নষ্ট করলে?

নিখিল মিত্র প্রশ্ন করেন—তার মানে?

মীরা মিত্র বলেন—কাছে গিয়ে শুনলে বুঝতে পারতে, কী সুন্দর গাইলেন ভদ্রলোক।

পথ চলতে থাকেন দু'জনে। নিখিল মিত্র বলেন—যে লোকটা গাইলে তাকে তুমি চেন না নিশ্চয়?

মীরা মিত্র বলেন—আমি চিনব কেমন করে? তুমি চেন বোধহয়।

নিখিল মিত্র বলেন—চিনি। লোকটা আমার অ্যাকাউণ্টেণ্টের আণ্ডারে কাজ করে।

মীরা মিত্র বিস্মিত হয়, যেন ভয়ানক এক বিস্ময়।—কী আশ্চর্য!

চমকে ওঠেন নিখিল মিত্র। মীরার বিস্ময় যেন নিখিল মিত্রের এতদিনের বিশ্বাসের জগৎটাকে একটি নিষ্ঠুর খোঁচা দিয়ে শিশুর তুচ্ছ বিশ্বাসের ক্রীড়ণকের মত অনায়াসে একেবারে উল্টে দিয়েছে। মীরা মিত্রের বিস্ময় যেন বলতে চায়, হরেন নিয়োগীর মত মানুষ পৃথিবীর অতি সাধারণ একটা সদাগরী অফিসের চেয়ারের অধীন কেন? হরেন নিয়োগীর মত মানুষের জীবনের গৌরব যে এই সন্ধ্যার আকাশে বাতাসে মধুর সুরের ঝংকার হয়ে ভেসে বেড়াচ্ছে।

বাড়িতে ঢোকবার সময় আরও আশ্চর্য করলেন মীরা মিত্র। বললেন—ভালই হলো। পুঁটুর জন্মদিনে ভদ্রলোককে নেমন্তন্ন করো, আরও ভাল গান শোনা যাবে।

বাড়ির সামনে একটা ঝাউ। চেয়ারে বসে সেই ঝাউয়ের দিকে তাকাতেই দেখতে পেলেন নিখিল মিত্র, এক ফালি চাঁদ উঠেছে আকাশে। শিকলখোলা হাউণ্ডটা অকারণে ছুটোছুটি করছে, আর আকাশের দিকে তাকিয়ে ঘেউ ঘেউ করছে।

বার বার কাশলেন নিখিল মিত্র। মনে পড়ে, অফিসের টেবিলে সেই সোনা-বাঁধানো কলমটার চেহারা। কালই হরেন নিয়োগীকে সসপেণ্ড করার কথা। ঐ কলমেই সসপেণ্ড করার অর্ডার লিখতে হবে।

কিন্তু সেই অর্ডার লিখতে পারা যাবে তো? কেমন যেন মনে হয়, নিখিল মিত্রের মনের ভিতর প্রতিজ্ঞাটা যেন ভয়ে-ভয়ে মুখ লুকিয়ে ফেলছে, নেতিয়ে পড়ছে। বুঝতে পারেন নিখিল মিত্র, ছোট-সাহেবের সোনাবাঁধানো কলমটার মেরুদণ্ড ভেঙে গিয়েছে।

## দণ্ডমুণ্ড

অনুকূল গোঁসাই রামপুর জেলের সান্ত্রী।

রামপুর সেণ্ট্রাল জেল। এককালে এখানে কোন জংলী রাজার কেল্লা ছিল। এখন কিন্তু চেনবার আর উপায় নেই। ডঙ্কা বাজাবার তোরণগুলি ভেঙে ভেঙে কংক্রীটের গুমটি বসানো হয়েছে। গড়ের খাত ভরাট করে বসানো হয়েছে কলমী-আমের বাগান—ল্যাংড়া, কিষণভোগ, হুসেনশাহ আর কালা মানিক। সেকেলে পাঁচিলটা শুধু অটুট আছে, অজগরের পাকের মত।

গাঁয়ের লোকেরা বলে, ঐখানে ছিল রাজা জরাসন্ধের কারাগার। জেলের ভেতর দু'হাত মাটি খুঁড়লে এখনও পাওয়া যায়, শুধু হাড় আর হাড।

গেট জমাদার বলে—জেলখানা না কিলখানা। নতুন কয়েদী এলেই জমাদার

একবার হুঁসিয়ার করে দেয়—সামলে থেক বাপধন। নইলে ও চেহারার আর কিছু থাকবে না। স্রেফ বনমানুষ হয়ে যাবে।

রতন কম্পাউণ্ডার বলে—কলির কুম্ভীপাক! বটতলার পাঁজিতে ঠিক এই রকম একটি ছবি আছে। বাইরে থেকে যত খুনোখুনি যেন ঝেঁটিয়ে এইখানে জড়ো করা হয়েছে। সমস্তদিন শুধু পাপী নিয়ে টানা-ছেঁড়া। বেতের মারে রক্ত গড়ায় কোমর ফেটে। ভাতবন্ধ দুর্বৃত্ত খাবি খায় চোরা কুঠরীতে। চর্বি দিয়ে মাঙ্গা করা হয় ফাঁসির দড়ি। ছিটের জাঙ্গিয়া পরা নারকীদের দুরস্ত করা হয় বেল্টের বাড়ি দিয়ে। এর মধ্যে কারু বিরক্তি, গ্লানি, সাধ-অসাধের প্রশ্ন নেই।

যোগা যোগা ওয়ার্ডার, চিঁড়িতনের গোলামের মত জবরজং পোষাক। পিট্টিবিদ্যায় কী মজবুত হাত! ঝড়ের মত চড়-ঘুসি চালায়, হাতের গাঁট্টাগুলি লোহা হয়ে গেছে।

কে না ভয় পায় ঐ অফিস ঘরটিকে? বিশেষ করে পোক্ত সীসুকাঠের ঐ আলমারিকে। ওপরের থাকে সাজানো প্রচণ্ড প্রচণ্ড ভল্যুম জেলকোড আর ম্যানুয়েল। নিচের থাকে সারি সারি ফাইল।

প্রতিদিনের ডাকে কোত্থেকে ভেসে আসে কতগুলি নিঃশব্দ অক্ষর, জরুরী আর আধা-জরুরী অর্ডার। জীবন-মৃত্যুর ওলটপালট হয়ে যায় এদিকে। এর নড়চড় হয় না। এখানে আবেদন-নিবেদন চলে না। শাশ্বত বিধানের জাল পেতে বসে আছে নির্বিকার ফাইল-ব্রহ্ম। কয়েদ, সাজা, মুক্তি। চাকুরী, পুরস্কার, পেন্সন, ভাতা ও ছুটি—ভবলোকের যত শুভাশুভ গচ্ছিত আছে ঐ ফাইলের পাতায় পাতায়।

বেঁটে মজবুত চেহারার প্রৌঢ় মানুষ অনুকূল গোঁসাই। পট্টি জড়ানো পা দুটো ছোট একজোড়া গদার মত। অনুকূলের উগ্র রকমের নিয়মনিষ্ঠা, ওর কেতা-দুরস্তী আচরণের কথা সেপাই মহলে সবাই জানে। উর্দির পেতলের বোতাম-গুলিতে পালিশ দিতে হয় না ওর কোনদিন। বুট বেল্ট চক্‌চক্ করে। লোকটা যেন সারাক্ষণ ড্রিল করছে। সমস্ত অঙ্গপ্রত্যঙ্গ স্প্রিংয়ের ওপর বসানো। কেউ একটা বিড়ি দিলে বুক চেতিয়ে বুক ঠুকে, ফৌজী ঢঙে হাত পাতে।

ডিউটি শেষ হলেও ধুতি পরে থাকতে অস্বস্তি বোধ হয় অনুকূলের। কেমন ন্যাংটো ন্যাংটো লাগে। শরীরটার ওজন নেই মনে হয়। হাঁটতে গিয়ে তাল থাকে না। বুটজোড়া পায়ে চড়িয়ে তবে অনুকূল সুস্থ হয়।

কাউকে হাই তুলতে দেখলেও অনুকূল চটে যায়; বিউগল পড়লেও যে কি করে লোকে আরও আধ মিনিট মট্‌কা মেরে শুয়ে থাকে! আশ্চর্য!

মাইনে নেবার দিন, মাসের পয়লায় অনুকূলের কেতাদুরস্তীর পরাকাষ্ঠা জেগে ওঠে। প্যারেডে প্রাইজ পাওয়া গোটা দশেক মেডেল বুকের ওপর পিন দিয়ে ঝুলিয়ে, ফিটফাট উর্দি বুট বেল্ট পট্টির সাজ পরে, স্যালুট দেগে ক্যাশিয়ারবাবুর কাউন্টারে এসে দাঁড়ায়! আঠারটি টাকা হাতে তুলে, দু'পা পিছিয়ে আবার

স্যালুট দেয়। শরীরটাকে এবাউট টার্নে একটা লঘুললিত মোচড দিয়ে তাল মেপে পা ফেলে চলে যায়।

দোসরা তারিখে কাঁটায় কাঁটায় বেলা বারোটায় মনিঅর্ডার করে আসে আটটি টাকা—শ্রীমতী নয়নতারা দেবী, ঝালদা, মানভূম। কুপনে বউকে একটি ছত্রে কুশল জিজ্ঞাসা করে। সমস্ত মাসে শুধু এই একবার। অতি কষ্টে লিখতে হয় অনুকূলকে। বন্দুক-ঘাঁটা কড়া-পড়া ভোঁতা আঙুলে কলম আর চলে না।

বাইরের এই আচরণের মত অনুকূলের মনের ভেতরেও একটা ক্রূর রকমের সততা। পেটান লোহার পাতের মত কঠোর। সরকারী গাছের একটা এঁচোড খেতে হলেও অনুকূল দরখাস্ত করে, ন্যায্য দাম দিতে চায়। আইনকানুন ওর আত্মা। চাকুরিই সর্বস্ব। আঠার আনা মাইনে দিলেও বোধহয় সান্ত্রীগিরি ছাড়তে পারবে না অনুকূল।

বেড়ীপরা কয়েদীর পাল চরিয়ে ওয়ার্ডারেরা বাইরে ফার্মে নিয়ে যায়। খৈনি টিপে খোসগল্প করে আর ল্যাকপ্যাক করে হেঁটে চলে। অনুকূল আচমকা হুঙ্কার দেয়—ফল্ ইন্!

হাঁকের দাপটে অপ্রস্তুত ওয়ার্ডারেরা লাইন বেঁধে ফেলে। এগিয়ে গিয়ে আস্তে আস্তে গাল দেয়—শালা কোথাকার জেনারেল যেন!

আই-জি সাহেবের ড্রাইভার জেল ফটকে বসেছিল। তাড়ির নেশাটা মাথার ভেতর একটু জোরে চাগিয়ে উঠতেই একটা গজল ধরলো গলা ছেড়ে। অনুকূল নিঃসংকোচে তার ঘাড ধরে ফটকের বাইরে পার করে দিল। ঠিক এমনি নিঃসংকোচে সে ঘাসখেকো গাধাগুলোকে ফুলবাগান থেকে কান ধরে হিড হিড করে টেনে ফটক পার করে দেয়।

সেপাইরা আর ওয়ার্ডারেরা অনুকূলের ওপর মনে মনে চটা। ওর মত অষ্টপ্রহর পল্টন সেজে মানুষে থাকতে পারে কি? তাছাডা, ভেতর থেকে একটা পুরনো কম্বল, একঢেলা গুড়ও বাগিয়ে আনার উপায় নেই। অনুকূলের চোখে পড়েছে কি চুগলি হয়ে গেছে জেলারবাবুর কানে।

বাঁশের চেয়ে কঞ্চি দড। খালাস-পাওয়া কয়েদীরা গেট-জমাদারের পায়ের ধুলো নিয়ে হাসিমুখে মোটর বাসে চড়ে। পিত্তি জ্বলে যায় অনুকূলের। মনে মনে এই জিজ্ঞাসাই ওকে অস্থির করে তোলে, চোট্টাদের যদি ছেড়েই দিতে হয়, তবে কেন এতদিন ধরে পোষা, এত হয়রানি! বলিহারি নিয়ম!

হাবিলদা'র বিমর্ষ হয়ে বলে—বউয়ের চিঠি এসেছে। ছেলেটা বড় বেয়াদবি আরম্ভ করেছে। রাত্তিরে লোকের বাগান ভেঙে বেড়ায় দুটো আম লিচুর লোভে। একবার ধরা পড়ে মার খেয়েছে।

অনুকূল বলে—যাও, বাড়ি গিয়ে ছোঁড়ার হাত দুটো ভাল করে মুচড়ে দিয়ে চলে এসো।

লক্ষ্মণ দুবে বলে—ভাইটা অবাধ্য হয়ে উঠেছে! স্কুলে দিয়েছি, পয়সা খরচ

করছি এদিকে সমস্তদিন মেলায় জুয়ো খেলছে।

অনুকূল বলে—দিনের বেলায় ইঁটের ভাঁটায় লাগিয়ে দাও, বার ঘণ্টা কাদা ঠাসবে। আর রাত্তিরে মাহাতোদের ভাঁড়ারে জাল দেবে আখের রস। ভোর পর্যন্ত ছিব্ড়ে ঠেলবে উনুনে।

মতি হালদারের ছেলে, এখনও বর্ণপরিচয় শেষ করেনি। পায়খানায় বসে বিড়ি টানে। অনুকূল সমাধানের প্রস্তাব করে—একটা বিড়িতে ভাল করে কাঁচা ইয়ে মাখিয়ে মুখে ঢুকিয়ে দিও একদিন। টিট হয়ে যাবে।

ওয়ার্ডারদের ভাঙের বৈঠকে হাসি-ঠাট্টার হল্লার মধ্যে আলোচনা হয়—ধর, অনুকূল যদি জজ হতো?

—ওরে বাবা। প্রায় একসঙ্গে সকলে আঁৎকে ওঠে। ছাতুচোরেরও ফাঁসি হতো তাহ'লে।

লক্ষ্মণ দুবে ভবিষ্যদ্‌বাণী করেছে—পেন্সন নেবার পর অনুকূল বড়জোর এক ঘণ্টা বেঁচে থাকতে পারবে।

বছরান্তে একবার ছুটি নেয় অনুকূল, একমাসের জন্য। কিন্তু এমনই দুর্ভাগ্য যে, দশটা দিনও দেশে কাটাতে পারে না।

সামন্তবাবুরা এসে বলেন—তুমি কেমন হে অনুকূল! আঠার টাকা মাইনেতে বিদেশ বিভূঁয়ে পড়ে রয়েছ। সঙ্গীন উঁচিয়ে হুট বুট করা কি তোমার সাজে? তোমার বাবা ছিলেন আচায্যি মানুষ। চলে এস, আমাদের কাছারীতে তসিলদারী করবে।

অনুকূলের শালা এসে অনুযোগ করে—কি করছো দাদা! আজ ষোল বছর চাকরি করে ক'টি কড়ি জমিয়েছ বল তো? ঘরের দেয়াল যে বসে গেছে। দেশে তসিলদারী, হোলই বা পনের টাকা মাইনে। বিদেশের পঞ্চাশ টাকার সমান।

সব গোলমাল করে দেয় নয়নতারা।—তসিলদারী করলে কি ছোট হয়ে যাবে তুমি? পনের টাকা মাইনে তো ফালতু দক্ষিণে। চাল তেল নুন থেকে শুরু করে আম-কাঁঠাল পর্যন্ত আর কিনে খেতে হবে না। দেখছো তো, বৈকুণ্ঠ তসিলদারের নতুন বাড়ি, রানীগঞ্জের টালি দিয়ে চাল ছেয়েছে।

ব্যাস, এইটুকু যথেষ্ট। সেদিন সন্ধ্যার ট্রেনে অনুকূল বিদায় নেয়। গরম ছাইরঙা সোয়েটার গায়ে চড়িয়ে, কাপড়চোপড় পুঁটলি করে পিঠে ঝুলিয়ে, ভারি বুট দিয়ে ক্ষেতের আল মাড়িয়ে স্টেশনের পথ ধরে। এই রকম অন্ধকারে তারা-ভরা আকাশের নিচে, রাইফেল হাতে রামপুর জেল ফটকের ডিউটি; রাত্রির পৃথিবীর রাজা দণ্ডমুণ্ডের মালিক অনুকূল। সেখানে তার চ্যালেঞ্জের হাঁকে অন্ধকার কাঁপে, কমিশনার সাহেবের গাড়ি থেমে যায়।...আর তসিলদারী! থুথু ফেল এমন চাকুরীর কপালে। চাকুরী না চুরি? শালা সামন্ত!

আজকের রাতটা ভয় করার মতই। অন্ধকারটা যেন আজ হাত দিয়ে ছোঁয়া

যায় এমনই নিরেট। ঝড়ের আলোতে জেলফটকের গরাদগুলো চকচক করছে অতিকায় হাঙরের দাঁতের মত। অনুকূল সান্ত্রী ডিউটিতে দাঁড়িয়ে সামান্য এক-একটা শব্দে অযথা চমকে উঠছে। অনেকদিন আগে এই রকম একবার হয়েছিল। সেদিন মা মারা গেছেন।

ফটকে পাহারা দিচ্ছে অনুকূল। আজ এই সুষুপ্ত চরাচরের সমস্ত পাপ পুণ্যের একমাত্র প্রহরী অনুকূল। এক-একটি পদক্ষেপে, ভারি বুটের স্পর্শে যেন গুঁড়ো হয়ে আওয়াজ করছে কাঁকরগুলো, ছ্যাঁক ছ্যাঁক ছ্যাঁক। এই শব্দে যত উদ্যতফণা অপরাধের সাপ যেন সভয়ে মুখ লুকিয়ে ফেলবে গর্তের ভেতর। হঠাৎ একটা দম্‌কা হাওয়া গুঁড়ো গুঁড়ো বৃষ্টির ঝাপ্টা দিয়ে উড়ে গেল। বেয়নেটটা রুমাল দিয়ে মুছে নিয়ে আবার সহজ হয়ে নিল অনুকূল।

গুমটির ভেতর দাঁড়িয়ে দাঁড়িয়ে অনুকূল একটু মুসড়ে পড়েছে। মুঠোর ভেতর থেকে আলগা হয়ে হেলে পড়েছে রাইফেল। একবার কেশে গলাটা সাফ করে নিয়ে অনুকূল আবার পায়চারি শুরু করলো। অনেকক্ষণ অন্ধকারে চোখ দুটোকে চুবিয়ে নিয়ে ভাল করে তাকালো সামনের দিকে। এইবার একটু ফাঁকা হয়েছে যেন। পাকুড় গাছটা দেখা যায়, জেল কম্পাউণ্ডের একেবারে শেষে, খাস সড়কের গা ঘেঁসে। যাক, তবু টর্চটা আনতে ভুল হয়নি আজ।

এখন তো শেষরাত্রি। অন্যদিন দু'চারটে শেয়াল ছোটাছুটি করে। গাছে গাছে বাদুড়ের উৎপাত চলে। বটফল ঝরে পড়ে টুপ টাপ। আজ সবাই যেন চক্রান্ত করে বয়কট করেছে। অনুকূল আবার ঝিমিয়ে পড়লো।

হাঁটুর ওপর একটা মশা কামড়াচ্ছে। অনুকূল সমস্ত গায়ের জোর দিয়ে একটা চড় বসিয়ে, গা ঝাড়া দিয়ে সোজা হয়ে দাঁড়ালো। চড়ের শব্দে তবুও গুমোট যেন হাল্কা হলো খানিকটা।

মচ মচ্! মচ মচ্! ভারি বুটের আওয়াজ! রাইফেলটা কাঁধে তুলে অনুকূল টান হয়ে দাঁড়ালো। একটা টিম-টিমে আলো দুলতে দুলতে আসছে। অনুকূল চিতাবাঘের মত থাবা পেতে অন্ধকারে মিশে রইল অসাড় হয়ে।

…হল্ট, হুকমসদার! অনুকূলের গলাফাটা চ্যালেঞ্জে একজোড়া পেঁচা উড়ে পালিয়ে গেল পাকুড় গাছের কোট থেকে।

—পাস ফ্রেণ্ড অলসোয়েল।

রাউণ্ড বেরিয়েছে হাবিলদার! সামনে এগিয়ে এসে বললো—ঠিক হায়! আজ একটু চটু পট থাকবে। আর রাত বেশি নেই। সাহেবরা এল বলে।

হাবিলদার চলে গেলে আবার সেই অন্ধকারের নেশা। গায়ে কাঁটা দিয়ে উঠছে অকারণে। এমন তো কোনদিনই হয় না। পাগলাঘণ্টি বাজবে নাকি আজ!

মুখের ওপর একটা শীতল কঠিন স্পর্শ। গুমটির গায়ে হেলান দিয়ে ঘুমিয়ে পড়েছিল অনুকূল। রাইফেলটা হেলে পড়েছে। সুমসৃণ বেয়নেটটা ছোট ছেলের

ঠাণ্ডা গালের মত লেগে আছে মুখের ওপর। অনুকুল ধড়ফড় করে উঠলো।

পাকুড় গাছের তলায় কিছু একটা নড়েচড়ে বেড়াচ্ছে। অন্ধকারের চেয়ে আরও ভরাট মিশমিশে চেহারা। কে ও?

চ্যালেঞ্জ করবে কি না ভাবছে অনুকুল। চেপে গেলে চলবে না। সিঁদেল শালারা এইরকম তেল-ভুসো মেখেই আসে। কোন্ ফাঁকে কি হয়ে যায় বলা যায় না—হল্ট হুকমসদার। বুট ঠুকে হাঁক ছাড়লো অনুকুল, তার মনের সমস্ত ত্রাস যেন সেই আওয়াজে থরথর করে কেঁপে উঠলো।

কোন উত্তর, সাড়াশব্দ নেই। শুধু রক্তজবার হাসির মত এক টুকরো লাল দ্যুতি দপ্ করে ফুটে উঠলো অন্ধকারের বুকে, পাকুড় গাছের নিচে। একটা অগ্নিমুখ ছায়ামূর্তি দাঁড়িয়ে আছে নিথর হয়ে।

দাঁতে দাঁত চেপে রাইফেলটা তুলে অনুকুল এগিয়ে এল। কান দুটো তেতে উঠেছে। এইবার ঘোড়া দেগে ফেলবে। একটি ফায়ারে ছেঁদা হয়ে লুটিয়ে পড়বে ঐ ছায়াশরীর, যেই হোক সে। বিকার রোগীর মত উত্তেজনায় মোচড় দিয়ে উঠলো অনুকুল। ঘোড়া থেকে হাতটা তুলে দাঁতে চেপে রইলো নিজেরই আঙুল। কিছুক্ষণ মাত্র!

গুমটির ভেতর থেকে হুকে ঝোলানো টর্চটা নিয়ে এক পা দু'পা করে এগিয়ে চললো অনুকুল। মূর্তিটা তবু পালাবার নাম করে না, যেন শঙ্কাহীন স্থৈর্যে সমাসীন। গজ দশেক দূরে দাঁড়িয়ে অনুকুল টর্চের বোতাম টিপলো। পাকুড়তলা ঝলসে উঠলো আলোয়।

মনে সুখে গাঁজায় দম দিচ্ছে পাগলটা। খুব বুড়ো একটা পাগল। কোমরে নেংটি আছে বলে উলঙ্গ বলা যায় না। উটের পায়ের গাঁটের মত হাঁটু আর কনুইয়ে থাবা থাবা কড়া। আর্ধেক পিঠ জুড়ে একটা পুরু দাদের আচ্ছাদন। জটপড়া পাকা চুলে সমস্ত মাথাটা ঠাসা।

রাগে কুঁচকে উঠলো অনুকুলের মুখ। রাইফেলের কুঁদো দিয়ে পাগলের কোমরে সজোরে একটা ঘা জমিয়ে দিল, শুকনো কাঠের ওপর টাঙির আঘাতের মত খটাস্ করে একটা ফাঁকা আওয়াজ। ঝুপ করে পড়ে গেল পাগল শুকনো পাতার স্তূপের ওপর।

অনুকুল ততক্ষণে রাগ সামলে নিয়েছে। গাঁজার কলকেটা কেড়ে ছুঁড়ে ফেলে দিয়ে পাগলের পিঠে বেয়নেটের ছুঁচালো মুখটা আস্তে চেপে ধরলো অনুকুল।

—ওঠ!

পাগল তবু নির্বিকার। শকুনির মত নখ দিয়ে পিঠের দাদ চুলকোচ্ছে সে।

বেয়নেটটা আর একটু জোরে চেপে ধরে অনুকুল বলে—দেখছিস ঐ ফটক! যেতে চাস বল?

আগুনে পোড়া সাপের মত তিড়বিড় করে লাফিয়ে উঠলো পাগল। সোজা

দৌড় দিল মরিয়া হয়ে ; ভূতের ছায়ার মত মিলিয়ে গেল সড়কের অন্ধকারে।

এতক্ষণ পরে তবু একটা অ্যাকশন হলো। অনুকূল হাসলো মনে মনে—একটু সামান্য বেয়নেটের খোঁচা, ব্যস্। কি রোগ না সারে অস্ত্র চিকিৎসায় ? ফোঁড়া থেকে পাগলামি পর্যন্ত।

আবার ডিউটির নেশা জমে উঠেছে। দৃষ্টি ঘুরছে দশ দিক। হাতের মুঠো ঘেমে পেছল হয়ে উঠেছে। ফুঁ দিয়ে হাত শুকিয়ে নিয়ে কাঁধ বদল করছে রাইফেল, ডান থেকে বাঁয়ে, বাঁ থেকে ডাইনে।

যেন পাপ আর পুণ্য রাজ্যের মাঝখানে, সীমান্তের আলের ওপর দাঁড়িয়ে আছে অনুকূল, অতন্দ্র প্রহরীর মত। সমস্ত রাত আকাশেও যেন একটা তোলপাড় চলছে। দূর ঝিলের ওপর খসে পড়ে বড় বড় তারা, সাবধানী সান্ত্রীদের বুলেট ছুটছে সেখানে।

গুমটির কাছে আমগাছটার ঝিঁঝির কীর্তন আরম্ভ হলো একসঙ্গে। একেবারে কানের কাছে। মাথা ধরে উঠলো অনুকূলের।

ওখানে আবার কে ? টেনিস কোর্টের কাছে, কাঠগোলাপের ঘেরানের পাশে ? নিশ্চয় মালীদের ছোঁড়ারা। সাবাস্ দুঃসাহস ! কদিন আগে করবী গাছটাকে একেবারে নেড়া করে সমস্ত ফুল সাবাড়ে নিয়ে গেছে। কিন্তু ব্যাটারা বেকুব, সাদা কাপড় পরে এসেছে চুরি করতে। দফা সেরেছি আজ শালাদের ! হাত পা বেঁধে শোরের মত ফেলে রাখবো আজ, হিম খাওয়াবো সমস্ত রাত ! তারপর হাজতের মশা !

পা টিপে টিপে এগিয়ে টর্চ টিপলো অনুকূল।

মালীর ছেলেরা কেউ নয়। ভুঁড়ো শেয়াল একজোড়া। বিষঘায়ে পচা একটা কাটা-পা কুড়িয়ে এনে, জড়ানো ব্যাণ্ডেজটা খুলছে টানাটানি করে। আইডোফর্মের ঝাঁঝালো গন্ধে বাতাসে কাঠগোলাপের মিঠে গন্ধটুকু মারা পড়েছে।

—ধুর ! ধুর ! শেয়ালদুটোকে তাড়িয়ে দিয়ে অনুকূল ফিরে এল ফটকের গুমটিতে।

প্যারেডের মাঠে আবার কারা ? না, বার বার চোখের ভুল নয় ! বেশ স্পষ্ট। এগিয়ে এসে অনুকূল মাঠের একটা পোস্টের কাছে দাঁড়ালো।

টুং টুং মিঠে চুড়ির শব্দ। উৎকর্ণ হয়ে অনুকূল শুনলো সে আওয়াজ, না মিথ্যে নয়। ছিঃ ছিঃ, কী নির্লজ্জ দুঃসাহস! এ যে প্যারেডের মাঠ, জেল এলাকা। সতর্ক দৃষ্টি রেখে অনুকূল চুপ করে দাঁড়িয়ে রইল !

অনেকক্ষণ, তবু তারা যায় না। অনুকূল বিমনা হয়ে গেছে।

আজকের এই অন্ধকারে হৈমন্তী হিমের রোমাঞ্চ। কুয়াশার যেন কস্তুরী নেশার বিহ্বলতা। অলজ্জ বাহুপীড়নে যৌবন বিলিয়ে দেবার মত এই শক্ত মাটির ওপর ভেজা ঘাসের বিছানা। কতদিনেরই বা কথা, বিয়ের আগে, তখন নয়নতারা কতই বা বড, ঝালদার মেলার ভিড়ে খোঁপা টেনে দিয়ে পালিয়ে

যাওয়া……।

চমকে উঠলো অনুকূল। আজ চণ্ডু খেয়েছে নাকি সে! ডিউটিতে দাঁড়িয়ে এসব ছেলেমানুষি চিন্তা। নিজের ওপর রাগ হলো অনুকূলের। হোক কেলেঙ্কারি আজ আর ছাড়াছাড়ি নেই। ওদের ধরতেই হবে।

টর্চ টিপলো অনুকূল। অত্যন্ত লজ্জিত হয়ে বোকার মত সটান গুমটিতে ফিরে এসে দাঁড়িয়ে রইল। জেলমুদি রামু শেঠের কুত্তি বিলি, গলার বকলসে ঘুন্টি বাঁধা। আর একটা গোত্রহীন পথের কুকুর। বিলির ঘুন্টি থেকে-থেকে অন্ধকারে বাজছে, ভামিনী অভিসারিকার নূপুরের মত।

মোটরের হর্নের চাপা গম্ভীর আওয়াজ। হেড-লাইটের আলো ধূমকেতুর লেজের মত ছড়িয়ে পড়েছে সড়কের ওপর। দুটো গাড়ি গোঁ-গোঁ করে দাঁড়ালো ফটকের কাছে।

সাহেবরা এসেছে। জেলারবাবু, ডাক্তার আর কম্পাউণ্ডার এসেছে। ঘুমভরা চোখ, নিশির ডাকে ঘর ছেড়ে হঠাৎ বেঘোরে চলে এসেছে সব।

সাড়াশব্দ নেই কারও মুখে। বড় জমাদার ফটকের কুলুপ খুলছে। গরাদ আঁটা ছোট লোহার দরজাটা কঁকিয়ে কঁকিয়ে ফাঁক হয়ে আবার বন্ধ হলো।

—ওঃ হো! আজ গোপী দোসাদের ফাঁসি!

সমস্ত জড়তা মুহূর্তে উবে গেল! চিড়িয়খানায় খাঁচায় পোষা বাঘের মত লাফিয়ে ঘুরে ফিরে একটানা পায়চারি আরম্ভ করলো অনুকূল।

কার্তিক মাসের রাত, তার ওপর কুয়াশার ঘোর। ফর্সা হতে অনেকক্ষণ। শিশিরের ফোঁটা ঝরে পড়ছে বটপাতা থেকে। ফটকের কার্নিশ হিমে ভিজে উঠেছে। এখনও কাকের রা নেই, নেশা করে যেন ঘুমিয়ে পড়েছে সব। আজ সমস্ত পৃথিবীর ওপর একটা কালাপানির বাষ্প থমকে রয়েছে।

হল্ট, হুকমসদার! অনুকূলের চ্যালেঞ্জ আছড়ে পড়লো শুব্ধ অন্ধকারের ওপর। বিভীষিকা ভেদ করে হনহনিয়ে ফটকের দিকে বেপরোয়া চলে আসছে কে? অনুকূল তাক্ করবার জন্যে রাইফেল ওঠালো। কিন্তু না, একেবারে কাছে এসে পড়েছে।

—আমি গোপীর মা!

বুড়ী আর তার সঙ্গে বছর চারেকের ন্যাংটো একটা ছেলে বুনো বেড়ালের মত তুড়-তুড় করে এগিয়ে এল।

ফটকের আলোতে নিয়ে গিয়ে অনুকূল বুড়ীর হাতের সার্টিফিকেটটা দেখে নিল। বুড়ী লাস নিতে এসেছে সংকারের জন্য।

—আয় হাবা। আঁচল দিয়ে হাবাকে আর নিজের নাক পর্যন্ত ঢেকে, চোখ-দুটো শুধু খোলা রেখে বুড়ী থাম ঘেঁসে বসে রইল।

ডিউটির পিনিক চড়েছে অনুকূলের মাথায়। তাঁতের মাকুর মত মার্চ জমিয়েছে কাঁকরের ওপর।

—কত দেরি হবে সেপাই বাবা ?

অনুকূল বুড়ীর প্রশ্নে তাকিয়েও দেখলো না। বুড়ী কিন্তু উসখুস করছে কথা বলার জন্য।

—এই হাবাই হলো গোপীর ছেলে। আমার এই একটি নাতি।

অনুকূলের কানে ভোঁ ধরে গেছে তখন। রাবণের চিতার শব্দটা হু-হু করছে। পালা-জ্বরের মত হাত পায়ে জমাট ডিউটির জ্বালা ধরে গেছে।

—ছেলের মধ্যেও আমার ঐ একটি, গোপী।

এতক্ষণে কাক জেগেছে। ফর্সা হয়ে গেছে। দূরের পাঁচিলের গুমটির ওপর আলোগুলো ঝাপসা হয়ে গেছে। জলভরা চোখের মত। জেলের ভেতরে ঘুমা ভাঙানো বিউগল বেজে উঠেছে ভাঙা গলায়। ফটক খুলে ঝাড়ুবালতি নিয়ে মেথরেরা বেরুচ্ছে একে একে। মোটর গাড়ি দুটো হর্ন দিয়ে মোড় ফিরলে পাকুড়গাছের কাছে, বড় সড়কে।

অনুকূল শান্ত হয়ে দাঁড়ালো!

অনেকে এসে গেছে। লাইন বেঁধে দাঁড়িয়ে গেছে ওয়ার্ডারেরা। হাবিলদার এসেছে। কম্পাউণ্ডারবাবু দাঁড়িয়ে আছেন। আর···।

খাটিয়ার ওপর শোয়ানো আছে, সাদা মলমলে ঢাকা গোপী দোসাদের লাস. মরা কুমিরের মত। বুড়ী খাটিয়া ছুঁয়ে বসে আছে। হাবা ঘুর-ঘুর করছে এদিকে ওদিকে।

কুমিরের মত কেন ? অনুকূলের মনে পড়লো, ছেলেবেলায় দেখা মামা-বাড়ির একটি ঘটনা। রূপনারায়ণের খালের একটা কুমির তিল ক্ষেতে উঠে পড়েছিল ভুল করে। গাঁয়ের লোকেরা তাকে পিটিয়ে পিটিয়ে মেরে ঠিক এমনি করে সটান শুইয়ে রেখেছিল ক্ষেতের ওপর। আগুরিদের বিধবা ছোটবৌকে কিছুদিন আগে অনেক খুঁজেও পাওয়া যায়নি। নিশ্চয় তাকে খেয়েছে এই শালা কুমির।

কম্পাউণ্ডার বললো—মিছেই এলি বুড়ি। লোকজন কৈ তোর ? নিয়ে যাবি কি করে ?

—জাতের কেউ এল না, রোগে তো মরেনি, রাজি হলো না কেউ ছুঁতে।

—কিছু টাকা খসালেই আসতো।

—তাও সেধেছিলাম। তবুও এল না।

একটু ভেবে নিয়ে কম্পাউণ্ডার বলে—কি জাত ?

—রবিদাস বাবা !

—আচ্ছা, বার কর টাকা। এখুনি জাত জোগাড় করে দিচ্ছি।

বুড়ী কি যেন হাতড়াচ্ছে, আঁচল ঢাকা থাকায় বোঝা যাচ্ছিল না। হাবিলদার আর ওয়ার্ডারেরা এগিয়ে এল। সকলের চোখে যেন লালা ঝরে পড়ছে। দুটো মেথর কাজ ভুলে বসে পড়লো সেইখানে।

হাবিলদার কম্পাউণ্ডারের কানে কানে বললো—বেশ কিছু এনেছে বুড়ী।

—গ্যাংগের গোদা, কিছু তো রেখে গেছে নিশ্চয়।

ক'টা টাকা বার করতে বুড়ি দেরি করছে বড। হয়তো তোড়ার গেরো খুলতে পারছে না। ওয়ার্ডারের অনুকূলের দিকে আড়চোখে তাকিয়ে নিয়ে ফিসফিস করে—তুমি বাবা ঐ দিকেই থাক। চুগলিবাজ!

কম্পাউণ্ডার বললো—বুড়ী, একটু জলদি কর।

—এই নাও। একটা ময়লা রূপোর হাঁসুলি বার করে সামনে ধরলো বুড়ী।

বুড়ী হাঁপাচ্ছে, গায়ের আঁচল পড়ে গিয়ে গলার দাগটা দেখা যাচ্ছে। হাঁসু-লিটা খুলতে গিয়ে টানা-হেঁচড়ায় ছড়ে গেছে খানিকটা।

অপ্রস্তুত হাবিলদারের গোঁফ ঝুলে পড়লো, বেকুবের মতো কেঠো হাসি হেসে তাকালো কম্পাউণ্ডারের দিকে। মেথর ছুটো মুচকি হেসে মুখ ফিরিয়ে নিল।

গলা ঝেড়ে নিয়ে কম্পাউণ্ডার বললো—ওটা রেখেই দে বুড়ী। ওতে কিছু হবে না।

সকলেই একটু নিঝুম হয়ে গেছে। হাবিলদার হঠাৎ গর্জে উঠলো।—আঃ, এই বুড়ীয়া, হাত সরা শীগগির। চোখের সামনে কি করছে দেখ!

মলমল কাপড়ের ঢাকাটা একটু সরিয়ে গোপীর মাথায় হাত বুলোচ্ছিল বুড়ী। ধমক খেয়ে হাত সরিয়ে নিল।

অনুকূলের পাহারা শেষ হতে আর খুব বেশি দেরি নেই। কি ভেবে সে'ও এগিয়ে এসে দাঁড়ালো।

কম্পাউণ্ডার ব্যস্ত হয়ে বললো—বিপদে ফেলেছে বুড়ী। লাস সরাবার নাম করে না। এইবার ভেপসে গন্ধ ছাড়বে। অগত্যা···

কম্পাউণ্ডার বিড়ি ধরিয়ে গল্প আরম্ভ করলো—তুমি তো শোননি অনুকূল গোঁসাই, ক'টা দিন কী উৎপাতই না করলো এ ব্যাটা দোসাদ। আমি স্বচক্ষে দেখেছি। ইস্!

বড় জমাদার—বড ভারি ডাকু ছিল বুঝি?

—ওরে বাবা! ভাগ্যিস সেদিন মিলিটারির গাড়ি পৌঁছে গেল সময় মত, নইলে প্রাণ গিয়েছিল সে-যাত্রা! মহারাজগঞ্জের সড়ক ধরে জঙ্গলে জঙ্গলে ফিরছি চাতরা থেকে। নদীর পুলটার কাছে এসে দেখি, পথে পড়ে আছে ছুটো গাড়ো-য়ানের লাস। টাঙি দিয়ে কুপিয়ে কুপিয়ে মারা হয়েছে। গাড়ির আটা ঘি সব লুটে নিয়ে গেছে। অর্ধেক ছড়িয়ে পড়ে আছে রাস্তার ওপর।

ওয়ার্ডারেরা বলে—ও কি ভেবেছিল দুনিয়াকে? আইন নেই? সাজা নেই? মালিক নেই?

বিড়িতে জোরে টান দিয়ে কম্পাউণ্ডার বললো—সবচেয়ে দুঃখ হয়েছিল পুলের কাছে সেই মন্দিরটার দশা দেখে। ক'হাজার বছরের পুরনো মন্দির,—জঙ্গলটাকে কত পবিত্র করে রেখেছিল। আজ পর্যন্ত কলেরা প্লেগ নদী পার হয়ে এদিকে আসতে পারেনি। সে ঐ মন্দিরের বিগ্রহের মহিমা। দেখলাম, এই মন্দিরের

কপাট ভেঙে অমন সুন্দর নওলকিশোরের রূপোর চোখ দুটো উপড়ে নিয়ে গেছে।

—চণ্ডাল! চণ্ডাল! ফাঁসিতে কী হয়েছে ওর? ওকে ধরে…। হাবিলদার বুড়ীর দিকে মারমূর্তি হয়ে তাকালো।

কম্পাউণ্ডার—তারপর, লুট করবি তো কর, গরুর গাড়ি দুটোতে আগুন লাগালি কেন? আমরা যখন পৌঁছেছি, তখন একটা গরু ঝলসে মরেই গেছে আর বাকিগুলো ছটফট করছে তখনো।

ওয়ার্ডারেরা একসঙ্গে প্রায় ক্ষেপে চেঁচিয়ে উঠলো—এ পাপীর লাস শেয়ালে কুকুরে খেয়ে ফেলুক!

কম্পাউণ্ডারের বিড়ি শেষ হয়েছে।—কিন্তু বাবা, পলাইতে পথ নাই যম আছে পিছে। এখন টের তো পেলে? দাঁড়কাক ঠুকরে খাবে যে এইবার!

হঠাৎ মহুয়ার গন্ধে বাতাসটা সিঁটকে উঠলো। টলতে টলতে আসছে হরি, ফাঁসিঘরের ডোম। হাতে একটা বড় মেটে সাবান, কোমরে নতুন তোয়ালে জড়ানো।

—একি? বেড়ে সব বসে শবসাধনা করছ! লাস সরেনি এখনো! বড় সাহেবের জুতোর ঠোকর আছে কপালে।

একজন ওয়ার্ডার বললো—হরিয়া, ঐ দেখ।

—কি?

আর একজন ওয়ার্ডার আঙুল তুলে হাবাকে দেখিয়ে দিল।

হরি—ওটা কে?

কম্পাউণ্ডার—গোকুলে বাড়িছে যে!

বড় জমাদার—গোপীডাকুর ছেলে।

হাবা নিজের মনে কাঁকর নিয়ে খেলছিল। হরি হাততালি দিয়ে আদর করে ডাকলো—আয়! আয়! আয় বেটা আয়।

হাবা দৌড়ে এসে হরির কোলের ওপর লাফিয়ে চড়ে বসলো। হাবার ধুলো-মাখা পাছাটা হাত দিয়ে পরিষ্কার করে দিয়ে হরি হাসতে থাকে—জলদি বড় হ বেটা। আমার পেন্সনের সময় আসছে। তোকেই বসিয়ে যাব আমার গদিতে। আর তো উপযুক্ত কাউকে দেখছি না।

কারু মনে নেই যে অনুকূল সেখানেই দাঁড়িয়ে আছে। স্থির হয়ে দাঁড়িয়ে আছে অনুকূল, চোখের তারা দুটো তার পাথর হয়ে গেছে যেন।

কম্পাউণ্ডার অনুকূলকে আড়চোখে ভাল করে একবার দেখে নিয়ে বুড়ীকে প্রশ্ন করলো:—তোর গোপী এ পথে এল কেন বুড়ী? সামলাতে পারিসনি?

আপত্তি করলো হরি—কেন মিছে গল্প জমাচ্ছ কম্পাউণ্ডারবাবু?

ডাকাতের গল্প। সকলে শুনতে চায় সেই রক্তবীজের কাহিনী, মহারাজগঞ্জের জঙ্গলের নরশার্দূল—লুট, রাহাজানি, নরহত্যার নরকাসুর গোপী দোসাদের গল্প। এখনও কুয়াসা সরেনি। পৃথিবী জাগেনি। শেষ ঘুমের দুঃস্বপ্নের মত

শোনাবে ডাকাতের জীবন কথা।

—বল বুড়ী বল! ওয়ার্ডাররা সকলেই উৎসুক ও উদ্‌গ্রীব হয়ে হুকুম করে।

বুড়ী বলে—ছেলেবেলা থেকেই বড় পেটুক ছিল আমার গোপী।

হেসে উঠলো সকলে—এই সেরেছে! ভারি কথা শোনালে। পেটুক কে না পৃথিবীতে? তা বলে সবাই তো আর ডাকাত হয় না বুড়ী।

—ছেলেবেলাতেই একবার চিলের মাংস খেয়ে কলেরা হয়েছিল গোপীর! সে-যাত্রা ভগবান বাঁচিয়ে দেয়।

আরও জোরে হাসির হর্‌রা উঠলো—হ্যাঁ এইবার বলেছে বটে। ডাকাতেরা ছেলেবেলা চিলের মাংস খাবে, পিশাচে পাবে, তবে তো।

—হ্যাঁ বাবা, সত্যই একবার পিশাচে পেয়েছিল ওকে! ওঝা ডাকিয়ে অনেক ঝাড়ালাম। কিছুই হলো না। গাঁ ছেড়ে পালিয়ে গেল গঞ্জে।

হাবিলদার—চাকরি করতে না চুরি করতে?

—ভিক্ষে করতে। সমস্তদিন হালুইকরের দোকানে ঠোঙা কুড়িয়ে খেত। পুরি মেঠাই খেয়ে জিভ বড় হয়ে গেল, আর কি ঘরে ফেরে!

কম্পাউণ্ডার—তারপর?

—শেষে ক'বছর পরে, খেয়ে খেয়ে মুটিয়ে দামড়া হয়েছে যখন, তখন বিয়ের লোভে ঘরে এল একদিন। হাবার মা যখন এল তখন সে এইটুকু। মেয়েই কুলো-ধুচুনী বেচে ছোঁড়াটাকে খাইয়েছে, কত সেবা করেছে। আর হতভাগা······!

রাগে অভিমানে বুড়ীর গলায় স্বর চেপে এল—হতভাগা দিনরাত ঠেঙিয়েছে বৌকে। সন্দেহ করে লোহা তাতিয়ে ছোঁকা দিয়েছে। বউ শেষে ঘরের বার হওয়া বন্ধ করলো।

বড় জমাদার—তার পরেই বুঝি ডাকাতি ধরলো।

—না, লেঠেলি,—মোহান্তবাবার লেঠেল হলো গোপী।

কম্পাউণ্ডারের চোখে হঠাৎ প্রবল একটা উৎসাহ কিলবিল করে উঠলো।—হাঁ হাঁ মনে পড়েছে। সেই ফৌজদারি মামলা; সিমেণ্টের খাদ নিয়ে মোহান্ত আর চৌধুরীবাবুদের ফৌজদারি। এ পক্ষে দোসাদ লেঠেল ওপক্ষে জংলিমাঝি। ববাকরের দহে কত লাস গুম হলো। তিনবছর ধরে মামলা। পাটনাই ব্যারিস্টারের দল সওয়াল জেরায় গরম করে দিল আদালত। দেড় শো সাক্ষী, দেড় লক্ষ টাকা খরচ। কিন্তু আলবাৎ মোহন্তাদর মোচ! মরদের মোচ বলতে হবে। টাকার দরিয়া বইয়ে দিল, একটা লোককেও আইনে গাঁথতে পারলো না। লেঠেলদের ক'জনের দু'চার মাসের কয়েদ হলো শুধু।

—হ্যাঁ, আমার গোপীরও ছ'মাস হয়েছিল।

হাবিলদার—হুঁ বুঝলাম, তখন থেকেই গোপী তোমার হাত পাকিয়েছে।

বুড়ী কি বলতে গিয়ে থেমে গেল।

ওয়ার্ডারেরা বলে—থামছিস্ কেন? বলে যা, পাপীর কাহিনী রামায়ণেও

আছে, শুনতে দোষ কি ?

—জেল থেকে ফিরে গোপী চাকরী নিল। রাজপুত বাবুদের কাঠের গোলায় করাত টানতো। দু'আনা করে পেতও রোজ। কিন্তু ছেলেবেলার সেই পেটুকে দোষ, খাই-খাই আর বদমেজাজ! আজ আচার নেই কেন, কাল তরকারী নেই কেন। মার খেয়ে খেয়ে হাড মাটি হয়ে যেত বউয়ের।

এদিক ওদিক তাকিয়ে বুড়ী একবার হাবাকে খুঁজলো।—হাবা তখন হয়েছে। বউ গঞ্জে গিয়ে ভিক্ষে খাটতে আরম্ভ করলো।

কম্পাউণ্ডার—ভিক্ষে কেন ? আগে না কুলো-ধুচুনী বেচতো !

—না, ধুচুনী বেচতো না। একদিন ভিক্ষে থেকে সমস্ত রাত ঘরে না ফিরে বউ এল পরদিন সকালবেলা। গোপী টাঙি নিয়ে কাটতে গেল বৌকে। আমি বুড়োমানুষ, কতই বা গায়ের জোর। তবু গোপীর হাতের টাঙি ধরে ঝুলে রইলাম। বৌকে বললাম পালিয়ে যা, ঠেঁটা বৌ তবু পালালো না।

এখনও পৃথিবীর ঘুম ভাঙেনি। কাতিকের ভরাট কুয়াশার আবছায়ায় ডাকাতের টাঙি ঝিলিক দিয়ে উঠেছে। গল্প জমে উঠেছে এইবার। এই তো রক্তাক্ত উপসংহারের আরম্ভ। শ্রোতার দল রুদ্ধনিঃশ্বাসে চুপ করে বসে শুনতে লাগলো।

—কিন্তু গোপীকে আটকাতে পারলাম না। আমারও চোখে পড়লো, বউ ধর্ম খারাপ করে এসেছে। চেহারা দেখেই সব বুঝে ফেললাম। মূর্ছা গেলাম আমি।

বুড়ী ঢোঁক গিলে চোখ বন্ধ করে খানিকক্ষণ নিঝুম হয়ে রইল। মূর্ছার মতই মনে হলো।

হাবিলদার চেঁচিয়ে বললো—এই বুড়িয়া, সামলে।

চোখ খুলে বুড়ী আরম্ভ করলো—জেগে উঠে দেখি, কাটামডা বউয়ের বুকে চডে হাবা মাই খাচ্ছে। গোপী পালিয়েছে।

এতক্ষণে বুড়ীর শুকনো খটখটে চোখে জল দেখা দিল। চোখে আঁচল দিল বুড়ী।

—তারপর ? এ প্রশ্ন আর এল না কারও কাছে। সকলের মনের সব কৌতূহলের যেন ক্ষান্তি হয়ে গেছে।

হরি ডোম দেওয়ালে ঠেস দিয়ে একেবারে ঘুমিয়ে পডেছে, নাক ডাকছে ঘড ঘড করে। হাবিলদার অন্যদিকে তাকিয়ে খৈনির ডিবে বার করেছে। ওয়ার্ডারেরা গম্ভীর মুখে বুড়ীর দিকে একদৃষ্টিতে তাকিয়ে আছে। কম্পাউণ্ডার একটু বিমর্ষ, নিজের মনে কি ভাবছে। স্তব্ধতার মাঝখানে শুধু হাবা লাফালাফি করছে কাঁকর নিয়ে। এই ক্লিন্ন ইতিহাসের কবল থেকে হাবা যেন একটু ছিট্‌কে সরে রয়েছে।

কম্পাউণ্ডার ভাবছে গোপীর টাঙির কথা। কী নিদারুণ সে টাঙি! মহারাজ-

গঞ্জের জঙ্গলের গাড়োয়ানের আর হাবার মা'র গলায় পড়েছে তার কোপ। গোপী যেন তার ভাগ্যকে কুপিয়ে বেড়িয়েছে, ক্ষ্যাপা কাঠুরিয়ার মত।

কসুর আর সাজা! সাজা আর কসুর! অনুকূলের দিকে তাকিয়ে আর বিড়-বিড় করে কথাগুলিকে বলে নিয়ে একটা দীর্ঘশ্বাস ছাড়লো কম্পাউণ্ডার।

অনুকূলের চোখের পাতা ঢুলে পড়েছে ভারি হয়ে। এই চেহারা সেই রুদ্র অনুকূলের চেহারাই নয়। এ যেন একজন ধ্যানী অনুকূলের চেহারা। অপরাধী পৃথিবীর ঐ গলিত অন্ধকারের মধ্যে বসে যেন দেখতে পেয়েছে অনুকূল, এগান থেকে এই সড়ক ধরে পুষ্পিত শাল-মহুয়ার জঙ্গল ছাড়িয়ে—গেরুয়া পলিপড়া দামোদর। সুসর্পিল চুটুপালুর পাহাড়ী ঘাট—রাঁচীর মেঘরঙা গিরিমালার ভীড়। তারপর পুরুলিয়া রোড, দু'পাশে ধানক্ষেত, লাক্ষাচষা কুলের জঙ্গল—ঝালদা। ঝালদার বটের ছায়াতে অনেক শান্তি।

খাটিয়ার দিকে তাকালো অনুকূল। না মরা কুমীর নয়। যেন লড়াইয়ে ঘায়েল জবরদস্ত এক সেপায়ের লাস, সাদা কফনে ঢাকা। নাই বা বাজলো বিউ-গল, নাই বা বাজলো ড্রাম। কোন বিলাপ গাইতে হবে না ব্যাগপাইপে। কাতার বেঁধে সেপাইরা বিদায় দেবে না গোপীকে। রাইফেল তুলে আকাশে শোকের শট দাগবার দরকার নেই।

ঐ বড় ঝিলের উত্তরে, সোনালী রোদের ছিটে লেগেছে এখন ফণীমোরব্বার বনে। সেইখানে এক জায়গায়, অজস্র শান্ত মাটির ধুলো দিয়ে চাপা দিতে হবে গোপীকে।

খাটিয়ার পায়াতে ঠোকর দিয়ে দাঁড়ালেন জেলারবাবু।

—ডিসপার্স। বেকুব সব। লাস হঠাও এক্ষুনি। ডোম বোলাও।

ঝুপ করে রাইফেলটা নামিয়ে রাখলো অনুকূল। এগিয়ে এসে খাটিয়ার একটা ধার তুলে বুড়ীকে বললো—উঠাও!

বুড়ী কাঁদ কাঁদ হয়ে বললো—সে কি বাবা, আমি একা কি করে পারি, তার চেয়ে বরং যা খুশী।······

—ওঠাও। অনুকূল যেন ধমক দিল।

—এ কি? এ কি? সকলে একসঙ্গে সবিস্ময়ে চেঁচিয়ে উঠল।

হাবিলদার—এ অনুকূল, তুমি পাগল হলে নাকি?

কম্পাউণ্ডার—আরে গোঁসাই, তোমার কি চাকরীর ভয় নেই? তোমার ডিউটি শেষ হয়নি এখনও।

বড় জমাদার—এ অনুকূল, তোমার গায়ে উর্দি রয়েছে, এ কি করছো তুমি?

ততক্ষণে গোপীর খাটিয়ার এক দিকটা তুলে অনুকূল তার ঘাড়ের পেছনে চড়িয়ে ফেলেছে। অপর দিকটা বুড়ীর মাথার ওপর। লাল কাঁকরের রাস্তা ধরে, ফটক ছেড়ে বিশ গজ চলে গেছে তারা।

পাকুড়গাছটা পার হয়ে বড় সড়কের ওপর এসে ওরা উঠলো। হাবা সমান

তালে পা ফেলতে পারছে না, পেছনে দৌড়ে দৌড়ে চলেছে। ঝিলের দিকে মোড় ফিরতে একটা ঘুমন্ত খেঁকিকুকুর জেগে উঠে উৎসাহে লেজ নেড়ে ওদের সঙ্গ নিল।

অনুকূলের রাইফেলটা তুলে নিয়ে হাবিলদার কম্পাউণ্ডারকে ফিস ফিস করে বললো—ডিসমিস হবে অনুকূল, নিশ্চয় !

কম্পাউণ্ডার—তবু ভাল, জেল যেন না হয়।

## নন্দের নন্দন

তারকবাবুর চেষ্টায় জয়রামপুর নামে ছোট এই গঞ্জ নতুন একটা মর্যাদা লাভ করেছে। গঞ্জ জয়রামপুর এখন একটা মিউনিসিপ্যালিটি, আর তার প্রথম চেয়ারম্যান হয়েছেন স্বয়ং তারকবাবু। তিনিই জয়রামপুরকে নানাভাবে পরিচ্ছন্ন করেছেন। শুধু পথঘাটের পরিচ্ছন্নতা নয়, জয়রামপুর থেকে নানা রকমের অসামাজিক নোংরামিও তিনি সরিয়ে দিয়েছেন। কানা খোঁড়া আর জরাগ্রস্ত অক্ষম ছাড়া আর কোন ভিখারী জয়রামপুরে ভিক্ষে করার সুযোগ পায় না। তারকবাবুর ব্যবস্থা মতো, হয় তারা মাটি কাটে, নয় জয়রামপুর ছেড়ে পালিয়ে যায়।

শুধু পালিয়ে যায় না মথুরা, লেঠেলপাড়ার খালের কিনারায় একটা শিমুলগাছের তলায় কুঁড়ে ঘরের ভেতরে থাকে যে মথুরা। রুগ্ন পাখির মতো জিরজিরে আর লিকলিকে চেহারা, গাঁজা খায় আর নিজেরই বাচ্চা ছেলেটাকে ভিক্ষেতে খাটিয়ে পয়সা রোজগার করে, সেই মথুরা, লেঠেলপাড়ার সেই বিখ্যাত লেঠেলদের বংশধর। এখন ঐ শিমুলের তলায় মথুরার ঘরের ভিটাটি সেই লেঠেল বংশের একটি মাত্র ভিটা, যেখানে আজও সন্ধ্যায় বাতি জ্বলে। মথুরা বলে, আমি নড়বো না, আমি আমার সাতপুরুষের ভিটাতেই থাকবো।

হ্যাঁ তবে জয়রামপুর শহরের নতুন অনুশাসন মেনে নিয়েছে মথুরা। জয়রামপুরের কোন পথে, পাড়ায় বা বাজারে আর ভিক্ষে করতে ভোলাকে পাঠায় না মথুরা। সকাল হলেই ভোলাকে সঙ্গে নিয়ে এক-একদিন শিমুল তলার কুঁড়ে থেকে বের হয় মথুরা। সাঁকো পার হয়ে, খোয়া বিছানো সড়ক পার হয়ে একেবারে মেঠো পথের উপর এসে দাঁড়ায়। চলে যায় নিকট ও দূর গাঁয়ের হাটে বাজারে ও মেলায়। সন্ধ্যা হলেই ফিরে আসে।

তারকবাবুর সন্দেহ মেটে না। মথুরাকে দেখতে পেলেই ধমক দেন।—তুই নিশ্চয় চারদিকের গাঁয়ে গাঁয়ে ছেলেটাকে দিয়ে ভিক্ষে করিয়ে পয়সা রোজগার করছিস।

মথুরা বলে—না কর্তা, বাপ-ছেলেতে মিলে গায়ে গায়ে কাজ করে বেড়াই।

তবু সন্দেহ মেটে না তারকবাবুর। কিন্তু খোঁজ নিয়ে জানতে পারেন, সত্যিই নিকটের বা দূরের কোন গাঁয়ের বাজারে মথুরার বাচ্চা ছেলেটাকে ভিক্ষে

করতে কেউ দেখেনি। থানার জমাদারও বলে, লোকটা চুরি-টুরি করে বলেও তো মনে হয় না। কিন্তু বেশ আছে গেঁজেল নিষ্কর্মা মথুরা। দম ভরে গাঁজা খায় আর গানও গায়। মন্দ নয় এই রহস্য, কিন্তু কেমন করে এটা সম্ভব হয়? ভিক্ষেও করে না, চুরিও করে না?

গাঁয়ের হাটের ভীড়ের মধ্যে মথুরা আর মথুরার ছেলে ভোলা প্রায় প্রতিদিনই ছদ্মবেশে একটা কাণ্ড বাধায়। কিন্তু এমনই সুন্দর ছদ্মবেশ যে, জয়রামপুরের মানুষও দেখে চিনতে পারে না, কে এরা, কোথা থেকে আসে আর কোথায় চলে যায়!

হাটের ভীড়ের মধ্যেই এক জায়গায় একটা গাছের ছায়ায় এক কিশোর কৃষ্ণের মূর্তি কখনো নেচে নেচে, কখনো বাঁশী বাজিয়ে আর কখনো বা সুর করে মিষ্টি মিষ্টি কথা বলে একটা মন-মাতানো চাঞ্চল্য সৃষ্টি করে। ছয় সাত বছরের একটা ছেলে, সর্বাঙ্গে নীলরঙের আঠা মাখানো, পরনে হলদে রঙের একটা খাটো কাপড, পায়ে নূপুর, মাথার চুল ঝুঁটি করে বাঁধা, তার মধ্যে গোঁজা থাকে ময়ূরের পাখার একটা টুকরো, গলায় পাঁচ-মেশালি রঙীন বুনো ফুলের মালা, আর হাতে একটা বাঁশী।

পায়ের ঘুঙুর বাজিয়ে নেচে নেচে এক পাক ঘুরে নিয়ে এই শিশু-কৃষ্ণটি সুর করে বলে—আমি বেন্দাবনে ধেনু চরাবো, আমি যে রাখালরাজা! আমি বেন্দাবনে বাঁশী বাজাবো, আমি যে রাখালরাজা!

দর্শক জনতা হেসে হেসে দেখতে থাকে। মন্দ সঙ নয়। কেউ বা ভক্তিবিহ্বল চক্ষে তাকিয়ে আর ভাবাবিষ্ট স্বরে বলে ওঠে।—আহা!

রাখালরাজা তার ছোট শরীরটা ত্রিভঙ্গিম করে গাছের গায়ে হেলান দিয়ে দাঁড়িয়ে বুলি-শেখানো তোতার মত বলতে থাকে।—এই যে আমার মোহনবাঁশী, এই যে আমার বনমালা, এই যে আমার পীতধড়া।

হাতের বাঁশী নামিয়ে সোজা টান হয়ে দাঁড়িয়ে গম্ভীর মুখে রাখালরাজা আবার বলে—আমি কালীয়দমোন, আমি কংসোনাসোন, আমি সিরিহরি মুরারি।

বিচলিত হয় দর্শক জনতার বিহ্বল দৃষ্টি। রাখালরাজার পায়ের কাছে এক একটা পয়সা পড়তে থাকে।

দুপুর থেকে সন্ধ্যা পর্যন্ত এইভাবে হাটের ভীড়ে এক কচি রাখালরাজার নাচ গান বুলি আর ভঙ্গীর খেলা চলতে থাকে। সন্ধ্যার অন্ধকার যখন ঘনিয়ে আসে, হাটের ভীড়ও ভাঙতে থাকে, তখন দেখা যায় আর এক অদ্ভুত দৃশ্য। আর একটা রহস্যময় সঙ। বড বড় সাদা চুলে ভরা মাথা, আর লম্বা লম্বা সাদা দাড়িতে বুক ঢাকা, একটা বুড়ো মূর্তি কোথা থেকে এগিয়ে আসে। সাদা পাট ও শণের পরচুলা পরে বুড়ো সেজেছে একটা লোক। লোকটা সুর করে ডাক দেয়—কোথা রে বাপ রাখালরাজা, কোথা রে নন্দের নন্দন।

জনতা সেই আবছা অন্ধকারে দেখতে পায়, বুড়ো বাপ নন্দ এসে বাছা কেষ্টকে কোলে তুলে নিয়ে চলে গেল।

সেদিন ছিল রাজহাটির মাঘমেলা। সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত মেলার মাঝখানে গাছের তলায় দাঁড়িয়ে সেই অদ্ভুত সঙ, সেই ক্ষুদে এক রাখালরাজা তার নীলরঙের আঠা-মাখানো চেহারা নিয়ে নাচলো গাইলো আর পয়সা পেল ; সব শেষে তেমনি বুড়ো নন্দ এসে বাছা কেষ্টকে কোলে তুলে নিয়ে চলে গেল।

মাঘ মাসের রাত, কনকনে ঠাণ্ডা, কুয়াশায় ঢাকা জয়রামপুরের লেঠেলপাড়াও যেন ঘুমে নিথর হয়ে গিয়েছে। শুধু চোরের মত সতর্ক একটা অদ্ভুত মূর্তি এগিয়ে চলেছে খালের কিনারায়, শিমূলতলায় কুঁড়ে ঘরের দিকে।

কুঁড়ে ঘরের দরজার কাছে অনেকক্ষণ থেকে প্রতীক্ষায় দাঁড়িয়েছিল থানার জমাদার। স্বচক্ষে দেখে নিজের মনের সংশয়টা চরমভাবে পরীক্ষা করে নেবার জন্যই জমাদার দাঁড়িয়ে আছে। সত্যিই কি চুরি করে না মথুরা ?

দপ্ করে জ্বলে ওঠে জমাদারের হাতের টর্চ। থমকে দাঁড়ায় মূর্তিটা।

দেখতে পায় জমাদার, কাঁধের উপর কাপড়ের খুঁট দিয়ে ঢেকে অতি মূল্যবান চোরাইমালের মত কি একটা বস্তু সন্তর্পণে বয়ে নিয়ে আসছে মথুরা। হাঁপাচ্ছে নিষ্কর্মা গেঁজেল মথুরার জিরজিরে পাঁজরা।

—চোর কোথাকায় !

জমাদারের ধমক শুনে আস্তে আস্তে কাঁধের বোঝা মাটির উপর নামিয়ে রাখে মথুরা।

কিন্তু দেখেই চমকে ওঠে জমাদার।—কি সর্বনাশ !

চোরাই মাল নয়, কিন্তু দেখতে তার চেয়েও ভয়ানক একটা বস্তু। নিবিড় ঘুমে অচেতন ক্ষুদ্র একটা উলঙ্গ শিশুশরীর, সর্বাঙ্গে নীলরঙের আঠা মাখানো।

জমাদার বলে—তুমিই বেটা নন্দ সেজে আর ছেলেটাকে কেষ্ট সাজিয়ে বাজারে বাজারে ভিক্ষে করে পয়সা রোজগার করছো ?

শুকনো খটখটে দুটো চোখ তুলে তাকিয়ে থাকে মথুরা, কোন উত্তর দেয় না।

হাত দিয়ে ভোলার ঘুমন্ত শরীরটাকে নাড়াচাড়া করে পরীক্ষা করে জমাদার সঙ্গে সঙ্গে শিউরে ওঠে।—ইস্, ছেলেটার জ্বর হয়েছে রে।

তেমনি শুকনো খটখটে দুটো চোখ নিয়ে মথুরা তাকিয়ে থাকে। একটা নির্বোধ দৃষ্টি ! নিজেরই বাচ্চা, নিজেরই সন্তানের শিশু-শরীরটার দিকে তাকিয়ে কোন মায়া বেদনা জাগে না যে চোখে, মদ্দা শ্বাপদের সেই চোখের মতো মথুরার চোখ দুটো জ্বলছে।

জমাদার বলে—এসব আর চলবে না মথুরা। তুমি বেটা ডবল পাপী। ছেলেটাকে দিয়ে ভিক্ষে করাচ্ছো, তার উপর কসায়ের মতো ছেলেটাকে প্রাণে মারছো। কালই ব্যবস্থা করছি।

পরদিনই ব্যবস্থা হয়ে গেল। তারকবাবুর বৈঠকখানায় মথুরাকে ডাকিয়ে আনা হলো। পরামর্শ নেবার জন্য আরও কয়েকজন বিশিষ্ট ব্যক্তিকে আহ্বান করা হলো।

তারকবাবু বললেন—একটা বাচ্চাছেলের উপর এরকম নিষ্ঠুরতা চলতে দেওয়া উচিত নয়। আইন অনুসারে লোকটাকে জেলে দেওয়া যায়। কিন্তু তারপর বাচ্চাটাকে নিয়ে সমস্যায় পড়তে হবে।

পাঁচজনে বলে—ছেলেটার ওপর নিষ্ঠুরতা আগে বন্ধ করুন। স্টুপিডটা ছেলের রোজগারে গাঁজা খায়, আর ছেলেটাকে কষ্ট দিয়ে প্রাণে মারছে।

তারকবাবু বলেন—একটা উপায় বলুন।

সকলে বলে—মথুরাকে কাজ করতে বাধ্য করা হোক।

হেসে ওঠেন তারকবাবু—ওকি সেই চিজ? মরে যাবে তবু কাজ করবে না। চেষ্টা কি করিনি আমি?

একটু চুপ করে থেকে তারকবাবু আবার বলেন—তাছাড়া ঐ লিকলিকে গেঁজেলের শরীরে কি আর কাজ করবার সামর্থ্য আছে?

জমাদার বলে—তাহলে ছেলেটাকে একটা কাজ দেওয়া হোক, যে কাজ ওর পক্ষে সাজে।

তারকবাবু—হ্যাঁ, আমিও তাই ভাবছি। ছেলেটা এখন থেকে ভিক্ষে করতে শিখছে, তাও আবার কেষ্ট সেজে লোক-ঠকানো ভিক্ষে, এটা ঠিক নয়। কিন্তু···

কিন্তু কি করা যায়? সমস্যাটা একটু জটিলই বটে। ছয়-সাত বছর বয়সের একটা বাচ্চাকে কাজ দিতে হবে, আর সে-কাজটার মধ্যে যেন কোন কঠোরতা আর নিষ্ঠুরতা না থাকে, সে-কাজ যেন ছেলেটার শরীরে আর শক্তিতে কুলোয়।

সকলেই বলে—আপনি দয়া করলে একটা ব্যবস্থা হয়েই যাবে তারকবাবু।

তারকবাবু বলেন—আমার সাঁওতাল রাখালটা কাল কাজ ছেড়ে দিয়ে চলে গিয়েছে।

সকলে একসঙ্গে বলে—এই তো, ভাল কাজ। গাঁয়ের বাচ্চা বাচ্চা ছেলে-গুলিই তো গরু চরায়। মথুরার ছেলেটাকে লাগিয়ে দিন এই কাজে।

তারকবাবু বলেন—করুক। রোজ এক-পো চাল আর নগদ একআনা পাবে।

জমাদার খুশি হয়ে হাঁক দেয়—শুনলি তো মথুরা।

মথুরা তখুনি হাত-জোড় করে প্রস্তাব মেনে নেয়।—শুনেছি হুজুর। আপনাদের দয়া মেনে নিতেই তো হবে।

জমাদার—বাচ্চাটাকে যদি আর কখনো কষ্ট দিয়েছিস তো জেলে যেতে হবে।

শুকনো খটখটে চোখ আর জিরজিরে চেহারা নিয়ে আস্তে আস্তে চলে গেল নিষ্কর্মা ও নিষ্ঠুর গেঁজেল মথুরা।

পরদিন সকালে শিমুলতলার কুঁড়েঘরের কাছে গেঁজেলের গলার গান আর

বেজে উঠলো না। তখন তারকবাবুর বাগানের পেছনে খাটালের কাছে দাঁড়িয়ে আছে মথুরা আর মথুরার ছেলে ভোলা। ভোলাকে নতুন কাজে, একটা সত্যি-কারের কাজে লাগিয়ে দেবার জন্য এসেছে মথুরা।

এক দুই তিন, এক এক করে পঁচিশটা শ্যামলী ধবলী ও রাঙী শিং দুলিয়ে বের হয়ে আসে খাটাল থেকে। খালের পাশের পথ ধরে দূরের মাঠের দিকে যেতে থাকে গরুর পাল। পেছনে পেছনে আস্তে আস্তে হেঁটে চলে মথুরা আর ভোলা। শীতকাল, ভোলাকে তাই একটা ছেঁড়া পশমের কোট দিয়েছেন তারক বাবু। ভোলার ছোট শরীরের পা পর্যন্ত ঝুলছে ছেঁড়া পশমের কোট। ভোলার হাতে ছোট একটা লাঠিও ধরিয়ে দিয়েছে মথুরা।

মাঠের কাছে এসে একটা গাছের তলায় দাঁড়ায় মথুরা আর ভোলা। ভোলা প্রশ্ন করে—বাবা গো!

—কি রে?

—এখানে কেন এলি বাবা?

—এখানেই তো গরু চরাবি তুই।

ভোলা চেঁচিয়ে ওঠে—তুই যে বললি, আজ আমি ধেনু চরাবো।

মথুরা ধমক দেয়—হ্যাঁ রে হতভাগা।

ভোলা বলে—তবে ধেনু কই?

মথুরা—এই তো।

ভোলা নাকিস্বরে কঁকিয়ে আপত্তি করে—এ তো গরু।

মস্ত বড একটা শিঙেল গরু হাঁসফাঁস করে এগিয়ে এসে একেবারে ভোলার গা ঘেঁসে দাঁড়ায়। এক লাফ দিয়ে সরে মথুরার পেছনে এসে দাঁড়িয়ে ভোলা বলে—বাবা গো!

—কি রে?

—বড ভয় করছে বাবা?

মথুরা চেঁচিয়ে বলে—ভয় কি রে, মার লাঠি। জোরে জোরে মার।

হাতের লাঠি তুলে গরুর গায়ে জোরে একটা বাডি মারে ভোলা। ছুটতে থাকে শিঙেল গরু। পেছনে তাডা করে দৌডে চলে ভোলা। মথুরা চিৎকার করে উৎসাহ দেয়।—মার মার, আরও জোরে মার।

লাঠি হাতে নিয়ে আর উৎসাহে দুঃসাহসী হয়ে ছুটতে থাকে ভোলা, ছেঁড়া পশমের কোটে ঢাকা একটা বাচ্চা-শরীর। দেখতে অদ্ভুতও লাগে। পলকহীন লাল লাল চোখ তুলে দেখতে থাকে গেঁজেল মথুরা।

হ্যাঁ, সত্যিই কাজে লেগে গেল ভোলা। ছেলেটা বড় বাধ্য। কোন ফ্যাসাদ ভুগতে হলো না। শিখিপাখা বনমালা আর পীত-ধড়ার জন্য কান্নাকাটি করলো না।

এইবার ঘরে ফিরবে মথুরা। কোমরের গোঁজ থেকে গাঁজার কল্কে বের

করে।

গাঁজা টিপতে-টিপতে মাঠের উড়ন্ত ধুলোর দিকে একবার তাকায় মথুরা। তাই তো! বনমালা নেই, মোহনবাঁশী নেই, তবু কেমন নেচে নেচে ছুটে ছুটে ধেনু চরাচ্ছে রাখালরাজা।

কী আশ্চর্য, নিষ্কর্মা ও নিষ্ঠুর গেঁজেল মথুরার যে চোখ গাঁজার ধোঁয়াতেও কোনদিন ছলছল করেনি, সেই শুকনো খটখটে চোখ দুটো ছলছল করতে থাকে।

## গো ত্রা স্ত র

মকতপুর। কাঁচা সড়কের ওপর এই তো একটা জরাজীর্ণ বাড়ি! খোলার চালের পুরনো বাঁশের ঠাট থেকে ঘুনের ধুলো ঝরে পড়ে। তিন বছর পালেস্তারা পড়ে নি। ঘরে একপাল মানুষ। কাচ্চা বাচ্চা, কাঁথা আর লেপ তোষকের জঞ্জাল। এই তো সঞ্জয়ের সুইট হোম!

একা বড়দার গোনাগুনতি মাসোহারার জোরে ভাত-কাপড়ের ক্ষুধা আর বাগিয়ে রাখা যায় না। সবদিকে ব্যয়বাহুল্য নির্মমভাবে ছেঁটে ফেলা হয়েছে। এখন কোপ পড়েছে পেটের ওপর। ঘি চিনি চা—সংসারের বুভুক্ষু জিভটার এক একটা অংশ বড়দা প্রতিমাসে ছুরির পোঁচ দিয়ে কাটছেন। এ ছাড়া উপায় নেই। কে জানতো, সঞ্জয় এত লেখাপড়া শিখেও রোজগারের বেলায় এমন ঠুঁটো হয়ে বসে থাকবে। এক আধ দিন নয়, আজ চার বছর ধরে।

বিকেলবেলার হালকা ঝড়ে বাড়ির সমুখে শিরিষ গাছে শুকনো সুঁটিগুলো ঝুম ঝুম করে বাজে, মোটা ঘুঙুরের বোলের মত। এই সময়টা বেশ লাগে। সারাদিনের সঞ্চিত আলস্য অবসাদে মিষ্টি হয়ে ওঠে।

সেদিন বারান্দায় বসে এক গেলাস গুড়ের তৈরী চা হাতে নিয়ে সঞ্জয় চুমুকে তার নিত্যদিনের ভাবনাগুলির আস্বাদ ঝালিয়ে নিচ্ছিল।

যে যার পথ দেখ। বড়দা সময়ে অসময়ে স্মরণ করিয়ে দিচ্ছেন। কিন্তু বছর চারেক আগেকার কথা। পরীক্ষার দিন এই বড়দা নিজের হাতে টিফিন কেরিয়ারে খাবার নিয়ে কলেজ হলের গেটে দাঁড়িয়ে থাকতেন। সেও একদিন গেছে। বড়-দার মনের সুপ্ত সাধ আকাঙ্ক্ষাগুলি সেদিন ছিল দুঃখ অভাবের কালিতে মাখা বিনম্র কামনার মালার মত। এই অভাবের গ্লানি একদিন ধুয়ে মুছে যাবে। সঞ্জয়ের একটা চাকরী হবে, রূপোর কাঠির স্পর্শে মকতপুরের দত্তবাড়ি স্বাচ্ছন্দ্যে ঝকঝক করে উঠবে। এই ছিল অবধারিত সত্য।

এম-এ ডিগ্রী। সচ্চরিত্রতা স্বাস্থ্য আর খেলাধুলার দশটা সার্টিফিকেট, বিলিতি পত্রিকায় ছাপা তার নিজের লেখা তিনটে অর্থনীতির প্রবন্ধ, গান আর অভিনয়ের মেডেল, ভূমিকম্পে সুকঠোর সেবাব্রতের প্রশংসাপত্র—সঞ্জয়ের বহু ও বিচিত্র প্রতিভার পরিচয় একটা মোটা বাণ্ডিলে বাঁধা হয়ে বাক্সে পড়ে

আছে। চার বছর দরখাস্তবাজি করে একটা চাকরী জোটেনি। বড়দা হতাশ হয়ে পড়েছেন। মায়ের মুখেও গঞ্জনাবাক্য উথলে ওঠে।

অপ্রতিভ হয়ে গেছে সঞ্জয়। কিন্তু এই ধিকৃত চারটি বছরের প্রতি মুহূর্তের ভাবনায় তার অনেক মোহ ভেঙে দিয়েছে। আগে এমনি অবস্থায় পড়লে লোকে বিবাগী হয়ে যেত। কিন্তু সঞ্জয় অন্য ধাতুতে তৈরী। বিংশ শতাব্দীর বিপ্লবী ধনবিজ্ঞানের সূত্রগুলি তার জানা আছে।

সঞ্জয় বুঝেছে, এখানে প্রত্যেকটি স্নেহ পণ্য মাত্র। প্রত্যেকটি আশীর্বাদ এক একটি পাওনার নোটিশ। চার বছর বয়স, এই ভাই-ঝি পুতুল, মাথা ধরলে চুলে হাত বুলিয়ে দেয় ঠিকই। কিন্তু সঞ্জয় জানে, এক রত্তির মেয়ের এই হৃদ্যতার মধ্যে লুতাতন্তুর মত কী সূক্ষ্ম কারবারী বুদ্ধি লুকিয়ে আছে। কাজ শেষ হলেই সোজা দাবী জানাবে—সিল্কের ফিতে চাই আমার।

ওপর থেকে দেখতে কী সুন্দর! মা বাপ ভাই বোন, আপন জন, আত্মীয়তার নীড়। কত গালভরা প্রবচন! একটু আঁচড় দিলেই চামড়া ভেদ করে দেখা দেয় নির্লজ্জ মহাজনের মাংস! সঞ্জয় এক এক সময় হেসে ফেলে। তবে এ তত্ত্ব নতুন কিছু নয়। ইতিহাসের শিরায় শিরায় এই রীতি গড়িয়ে আসছে বহু হাজার বছর ধরে। সেই গুহা-মানবের গৃহধর্ম থেকে শুরু করে মকতপুরের দত্তবাড়ির সংসারকলা। প্রেম প্রণয় আত্মীয়তা—লঙ্কা গুড় আদা মরিচ। যে ক্রেতা সেই আপন জন!

সুমিত্রাও অনেকদিন এদিকে আসে না। প্রেমের হাওয়া হয়তো ঘুরে গেছে। আশ্চর্য কিছু নয়! সুমিত্রার বাবা অভয়বাবুরও মতিগতি কিছুদিন থেকে উল্টো রকমের দেখাচ্ছে। বাড়ি মর্টগেজ দিয়েছেন। সুমিত্রারও কি পাত্র জুটে গেল?

গেল বিজয়া দশমীর দিনও সে প্রণাম করতে এসেছিল। চাঁপা রঙের শাড়ীতে অমন কালো মেয়েকেও দেখাচ্ছিল কত সুন্দর?

চন্দনের টিপপরা সুমিত্রার কপালটা অলস হয়ে পড়ে রয়েছে দু'মিনিট ধরে, সঞ্জয়ের পায়ের ওপর। বয়স্থা কুমারীমেয়ের যৌবন অভিমানে যেন মাথা খুঁড়ছে। সুমিত্রা ভালবেসে ফেলেছে।

পুরনো দিনের এসব কাহিনী ভাবতে ভালই লাগছিল। কিন্তু বৌদি এসে সামনে দাঁড়ালেন। অভয়বাবুদের খবর শুনেছ ঠাকুরপো?

—না।

—সাবরেজিষ্ট্রার নবীনবাবুর সঙ্গে সুমিত্রার···।

—বিয়ে, এই তো!

বৌদি হেসে চলে গেলেন। হাসিটা তিরস্কারের মতই। যাক, সবচেয়ে বড় ভুলটাও ভেঙে গেল। এই একটা লাভ। ঐ চোখের জল, প্রণাম লজ্জানত মুখ—কী ক্ষুরধার পবিত্র কোকেট্রি! সে চিনেও চেনেনি। এটা তারই অপরাধ।

সময় থাকতে সরে পড়া চাই। নইলে নীলামী মহলে তার সব মনুষ্যত্ব অতি

সস্তায় বিকিয়ে যাবে। এই ভণ্ডহাস ভদ্র সংসারের ছলনাকে পেছনে রেখে চলে যেতে হবে। পশুর মত নিছক একট। গোত্রমোহের তাড়নায় সমস্ত জীবনের ইষ্ট এখানে সে বাঁধা রাখতে পারবে না। সঞ্জয় বুঝেছে, তার সবচেয়ে বড় প্রয়োজন গোত্রান্তর! এই গৃহকূটের রহস্য সে ধরে ফেলেছে।

সঞ্জয় চলে যাচ্ছে দূর দেশে। রতনলাল সুগার মিলে ত্রিশ টাকা মাইনের চাকরী। মাইনে কমবেশীর প্রশ্ন কিছু নেই। এই ত্রিশ টাকার চাকরীর মধ্যে সে দেখেছে অজস্র মুক্তির প্রসাদ।

বিদায়ের দিন মকতপুরের এই জরাজীর্ণ বাড়িটা যেন আর-একবার সমস্ত যাদুবল নিয়ে সঞ্জয়কে দমিয়ে দেবার মতলব করলো। ভাইবোনেরা বাক্স বিছানা বেঁধে দিল। পুতুল সকাল থেকে আঁচিলের মত গায়ে লেগে আছে, যেতে নাহি দিব গোছের ইচ্ছেটা। বাবার কথাগুলোর কটু ঝাঁজ উবে গেছে, সুস্থভাবে তামাক টানতে পারছেন না। মা রান্নাঘর থেকে এখনও বাইরে আসেননি। উনুনের সামনে বসে যেন তাঁর অদাক্ষিণ্যের প্রায়শ্চিত্ত করছেন। মাছের তরকারীই রাঁধলেন তিন রকমের!

বড়দা বিচলিত হয়েছেন সবচেয়ে বেশি। বললেন—ভাল মনে যাও, আর মনে রেখ, উদ্যোগী পুরুষসিংহ লক্ষ্মীলাভ করেই! তুমিই একদিন ঐ মিলের মালিক হয়ে বসতে পার। স্যর রাজেন কি ছিলেন? সব সময় প্রসপেক্টের দিকে লক্ষ্যরাখবে।

মোটর বাসে উঠে একটা স্বস্তির নিঃশ্বাস ছাড়লো সঞ্জয়।

একদিকে নির্জলা ফল্গু, আর তিনদিকে জঙ্গল। মাঝে চুরাশী পরগণা। জঙ্গলের ভেতরে গ্রাণ্ডকর্ড লাইন নাড়ীর মত ধুকপুক করে। একটা রাবখড়ির টিলার রেঞ্জ চলে গেছে করমপুর স্টেশন পর্যন্ত।

মিল এলাকার নাম রতনগঞ্জ। একটা বাজার আর দূরে ও কাছে কুলি ও কর্মচারীদের বাসা। চুরাশী পরগণার দিগন্ত জুড়ে ছড়িয়ে রয়েছে আলবাঁধা ঠাসা শাকসব্জী ও আখের ক্ষেত। ঠুঁটো ঠুঁটো কাকতাড়ুয়া মূর্তি, শুয়োর খেদাবার চালা, আঁকাবাঁকা নালা আর মাঝে মাঝে জল সেচবার বড় বড় কাঠের লাঠা, যেন দূরের জাহাজের মাস্তুলের মত ভেসে আছে সবুজের সাগরে।

আখের ফসল পেকে ওঠে। দেড় মানুষের সমান লম্বা লম্বা ঋজু দাঁড়া, এক এক হাতের পাব, পাতা যেন উৎসবের নিশান। তুরী ছত্রী আর আহীরদের বস্তি, যাদের হাড়ের সারে রত্নসম্ভবা হয়েছে চুরাশী পরগণার মাটি।

মিলের মালিক রায়বাহাদুর রতনলাল অতি সজ্জন লোক। একটা নগণ্য প্যানম্যানকেও আপনি বলে সম্বোধন করেন। প্রাতঃস্নানের আগে বাগানের যত পিঁপড়ের গর্তে মুঠো মুঠো চিনি ছড়িয়ে আসেন।

ক্যাসমুন্সী সঞ্জয়। রায়বাহাদুর সঞ্জয়কে আশ্বাস দিলেন—এই মিল তোমার।

এর উন্নতি হলে তোমারও উন্নতি হবে। কাজ দেখাও, এখানে প্রসপেক্ট আছে।

কিন্তু মাসের পর মাস, চালান রসিদ রেজিষ্টার আর লেজার ঘষে, টাকা নোট আর রেজকি ঘেঁটে আঙুলের ডগা বিষিয়ে যায়। ক্রাশিং মেশিনের শব্দ, ছোবড়ার পাহাড় আর রাবগুড়ের গন্ধে প্রসপেক্টের টিকি খুঁজে পাওয়া যায় না। সঞ্জয়ের মনেও ওরকম কোন ভুয়া আশার প্রগল্‌ভতা নেই। এই সব পয়োমুখ ধনকুন্তদের রীতিনীতি তার ভাল রকমই জানা আছে।

প্রসপেক্ট নয়, আরও বড় ও কঠোর এক সাধনার ভার নিয়ে সঞ্জয় এসেছে এখানে। নিঃশেষে লোপ করতে হবে তার পুরাতন সত্তাকে, ফেরারী আসামীর মত।

অদ্ভুত চরিত্রের একটা লোক সঞ্জয়কে ভাবিয়ে তুলেছে খুব! ওর নাম নেমিয়ার। লোকটা কর্তৃপক্ষের বিষ। আজ পাঁচ বছর ধরে এখানে লোডিং মুহুরীর চাকরী করছে। ত্রিশ টাকায় আরম্ভ করে এখন এসে ঠেকেছে পনর টাকায়। লোকটার ছায়ার মধ্যে দুর্ভাগ্যের ছোঁয়াচ।

একে কুৎসিত, তার ওপর প্লুরিসি। সপ্তাহে তিনদিন টেবিলে পাঁজর চেপে অসাড় হয়ে পড়ে থাকে। দেখে মনে হয় লোকটা মেরুদণ্ডহীন, নইলে কেন্নোর মত অমন গুটিয়ে পাকিয়ে পড়ে থাকা যায় না।

তাছাড়া আছে রুক্মিণী, নেমিয়ারের বোন। রতনলাল মিলের প্রবীণ অর্বাচীন সবাই সঞ্জয়কে সাবধান করে দিয়েছে—ঐ ভাইবোনের খপ্পর থেকে সামলে থেক বাঙালীবাবু।

নেমিয়ার গায়ে পড়ে ঘনিষ্ঠ হবার চেষ্টা করছে। হঠাৎ এসে একদিন বলে গেল, এক-নম্বরের কুয়োর জল ছাড়া অন্য জল খেয়ো না বাবুজী। ম্যালেরিয়া হবে।

আর একদিন কয়েক শিশি আইডিন, ক্যাষ্টর অয়েল আর কুইনিনের বড়ি দিয়ে গেল।—তোমার জন্য নিয়ে এলাম করমপুর হাসপাতাল থেকে।

সঞ্জয় শুধু অপেক্ষায় আছে, দেখা যাক এই নিষ্কাম প্রীতির পরিণাম কোথায় গিয়ে ঠেকে। ঠিকই, তিন সপ্তাহের মধ্যে নেমিয়ারের ছদ্মবেশ ধরা পড়ে গেল। অফিসে খাতা লিখছিল সঞ্জয়। মুখ তুলে তাকাতেই দেখলো নেমিয়ার দাঁড়িয়ে, ছোট ছোট চোখ দুটো মিটমিট করে জ্বলছে।

নেমিয়ার বললো—এইবার একটা বন্দুকের লাইসেন্স নিয়ে ফেল বাবুজী। দু'জনে একসঙ্গে শিকার করা যাবে। রোজ খরগোসের রোষ্ট, দোয়াস্তা মহুয়ার সঙ্গে জমবে ভাল।

সঞ্জয়কে নিরুৎসাহ দেখে একবার কি ভেবে নিয়ে হঠাৎ ব্যস্ত হয়ে বললো—পাঁচটা টাকা লোন দাও তো বাবুজী। আসছে মাসে তাহ'লে তুমি পাবে ছ'টাকা আট আনা।

সঞ্জয় স্পষ্ট বলে দিল হবে না, মাপ কর!

নেমিয়ার চলে গেলে সঞ্জয় হাসলো মনে মনে। মানুষের হৃদয়বৃত্তির চরম পরিচয় সে জেনেছে। অত সহজে ভবী আর ভোলে না। নেমিয়ার কোন্ ছার।

কিন্তু নেমিয়ারকে চিনতে বোধহয় এখনো অনেক বাকী ছিল।

রাত্রিবেলা জোর বৃষ্টির শব্দের মধ্যে দরজার বাইরে কড়া নাড়ছে কেউ। সঞ্জয় দরজা খুলতেই ঘরে ঢুকলো রুক্মিণী, হাতে খাবারের থালা।

—আজ নেমিয়ারের জন্মদিন। নেমিয়ার বলেছে আপনিই তার একমাত্র বন্ধু। তাই সামান্য কিছু খাবার নিয়ে এলাম আপনার জন্য।

কথা শেষ করে রুক্মিণী থালাটা নামিয়ে তক্তপোষের এক পাশে বসে পড়ে হেসে ফেললো।

সঞ্জয় এই প্রথম ভাল করে দেখলো রুক্মিণীকে। মেয়েটা কালো আর রোগা। বেশ বুদ্ধিভরা সেয়ানা দৃষ্টি। চোখের কোল দুটোতে রাত-জাগা ক্লান্তির কালিমা। তবু দেখে বোঝা যায়, শুধু ভাল করে খেতে পেলে এই চেহারারই কী চমক খুলবে। বেশ দামী একটা শাড়ী পরে এসেছে, বিলিতী সুগন্ধী মাখা। সবচেয়ে সুন্দর ওর দাঁতগুলো। কথা বলার সময় দেখায় দু'পাটি সারি বাঁধা ছোট ছোট শুক্রমণি পোখরাজের মত। হেসে ফেলে যখন, তখন মুক্তদল কুঁড়ির স্তবকের মত হঠাৎ ফেঁপে ওঠে।

সঞ্জয়ের তন্ময়তা দেখে রুক্মিণী অন্যদিকে মুখ ঘুরিয়ে বললো—আপনি খেয়ে নিন। ততক্ষণ আমি বসছি।

খাওয়া শেষ হতেই রুক্মিণী উঠে ত্বরিৎ হস্তে এঁটো বাসনগুলি তুলে নিয়ে দাঁড়ালো—এবার চলি বাবুজী, অনেক রাত হয়েছে।

সঞ্জয় একটু অপ্রস্তুত হয়ে বললো—একা যাবে কী করে?

—তা যেতে পারবো। এক ঝলক হাসি হেসে বাইরে পা বাড়াতেই সঞ্জয় এঁটো হাতে খপ করে ওর হাত চেপে ধরে।

রুক্মিণী বলে—আঃ, বাসনগুলো পড়ে যাবে। আগে নামিয়ে রাখতে দাও।

ক'দিন পরে নেমিয়ার অফিসে টেবিলের সামনে এসে দাঁড়ালো। মেরুদণ্ডহীন প্রাণীর চোখ দুটো আবার মিটমিট করে জ্বলছে। গলার স্বর নামিয়ে কথা বললে —তুমি রুক্মিণীকে ভালবাস? প্রশ্নের আঘাতে সঞ্জয় চমকে উঠতেই নেমিয়ার বলে—সে তো সুখের কথা। লজ্জা করবার কি আছে? আচ্ছা আমি চলি এবার। দাও।

সঞ্জয়—কি?

—সেই যে পাঁচটা টাকা দেবে বলেছিলে!

চমকে ওঠে, টাকা দেয় সঞ্জয়।

—থ্যাঙ্ক ইউ! নোটটা পকেটে গুজে নেমিয়ার বলে—যখন যা দরকার হবে আমায় বলো।

সত্যিকারের গোত্রান্তর হয়েছে সঞ্জয়ের। পাখী শুধু তার ডাকার আবেগে যেমন করে সঙ্গিনী লাভ করে, রুক্মিণী তেমনিভাবে এসেছে তার কাছে। তার লাঞ্ছিত পৌরুষকে এই পথের মেয়েটাই সসম্মানে লুফে নিয়েছে। জ'লো দাম্পত্যের চেয়ে এ ঢের ভাল! তার বিদ্রোহের প্রথম পরিচ্ছেদ পূর্ণ হয়েছে।

বাড়ির চিঠি আসে। খাঁটি বাঙালী ভদ্র বাড়ির চিঠি—কেমন আছ? উন্নতির কতদূর হল? সংসারে বড় টানাটানি। কিছু পাঠাতে পারলে ভাল হয়।

চিঠি আসে কিন্তু উত্তর যায় না। মধ্যে অনেক দূর ব্যবধান—বালুচর আর চোরাবালি। চিঠিগুলি খবরের কাগজের টুকরোর মত মনে হয়। ও দুঃখ তো আর একা মকতপুরের দত্তবাড়ীর নয়। এই নেমিয়ারের বৌ তিনটি ছেলে কোলে করে কুয়োয় ঝাঁপিয়ে আত্মহত্যা করেছে। সেই খবরের কাটিং আছে নেমিয়ারের বুকপকেটে। পৃথিবীর দুঃখ মিটলে দত্তবাড়ীরও দুঃখ মিটবে।

রাত্রে হাঁড়িয়া খেয়ে একদিন কড়া নেশায় মাথায় জ্বালা ধরে। সঞ্জয়ের চোখ দিয়ে জল গড়াতে থাকে। রুক্মিণী অনুনয় করে জিজ্ঞাসা করে—তুমি কাঁদ কেন?

চিঠিগুলি কুচিকুচি করে ছিঁড়ে পুড়িয়ে দেয় সঞ্জয়, ক্ষ্যাপা বামুন যেমন করে তার পৈতে ভস্ম করে।

চুরাশী পরগণা থেকে সহস্র যোজন দূরে, লবণ পারাবারের অপর প্রান্তে ওলন্দাজের দেশে মুদ্রালক্ষ্মী যেন বিধবা হয়েছে। স্বর্ণমান বাতিল হয়ে বাট্টা আর বিনিময়ের হার পাল্টে গেছে রাতারাতি। গিল্‌ডারের দাম এক দফায় নেমে গেছে সস্তা হয়ে।

সেই ক্ষুব্ধ বাণিজ্যবায়ু হু হু করে আকাশে পাড়ি দিয়ে এসে ঠেকেছে কলকাতার বন্দরে। টন-টন জাভা চিনি নামছে অতি মন্দা দরে। ইণ্ডিয়ান চেম্বারে বিষাদ। মতিপুর চম্পারণ আর কানপুর স্পেশাল বস্তাবন্দী হয়ে আড়তে আড়তে কাঁদছে।

ওলন্দাজের বাজারের অভিশাপ এসে লাগলো রতনলাল মিলে আর চুরাশী পরগণার আখের ক্ষেতে। মিলের ঘরে ঘরে মুনিবজী নোটিশ পড়ে গেলেন—মাইনে ও মজুরী শতকরা চল্লিশ কাট্।

কিষাণেরা ফটকে ভীড় করেছে; চোঙ মুখে দিয়ে মুনিবজী আখের দর ঘোষণা করে দিলেন—এগার পয়সা মণ। যে যে বেচতে রাজী আছ কাল থেকে ফসল পৌছাও।

সন্ধ্যে পর্যন্ত মিলের ফটকে কর্মচারী ও কিষাণদের জনতা নিঝুম হয়ে বসে রইল। রায়বাহাদুরের ছেলে সূর্যবাবু চলে গেলেন করমপুর, ট্রাঙ্ক টেলিফোনে কলকাতার বাজারের অবস্থা জানতে।

ভীড় সরাতে রায়বাহাদুর স্বয়ং হাতজোড় করে এসে দাঁড়ালেন।—বাবালোগ বৃথা ঝামেলা কেন? এ সব নসীবের মার। ভগবানের কাছে জানাও, যেন

সুদিন ফিরে আসে।

কিষাণদের মধ্যে মুনিরাম একটু জবরদস্ত। সাফ জবাব দেবার মত জিভ ওরই আছে। মুনিরাম বললো—সরকারী রেট তো পৌনে পাঁচআনা বাঁধা আছে হুজুর।

রায়বাহাদুর স্মিতহাস্যে বললেন—ওসব সুখস্বপ্ন ছাড়ো ভাইয়া, সে রামরাজ নেই। জাভা মাল এসে ডাকাতি করছে। তামাম আগুন লেগে গেছে! মিল বন্ধ না করে দিতে হয়।

মুনিরামও ছাড়বার পাত্র নয়—কাল সকালে ঘরের ছেলেমেয়েগুলিকে সব পাঠিয়ে দেব। মেহেরবানি করে গুলি চালিয়ে শেষ করে দেবেন। সেই বরং ভাল।

সস্নেহে ভর্ৎসনা করে রায়বাহাদুর বললেন—বেকুব ঘোড়া কাঁহাকা। যা যা ঘরে গিয়ে মাথা ঠাণ্ডা কর্ সব। এ শঙ্কর পালোয়ান, ফটক বন্ধ করো।

পরাজিত পল্টনের মত জনতা ফটক থেকে সরে গেল। কর্মচারী ও মজুরেরা যে যার ঘরের পথ ধরলো। শুধু সঞ্জয় চললো অন্যদিকে। সঙ্গে নেমিয়ার মুনিরাম সুখলাল ছেদি আরও ক'জন কিষাণ। বুড়ো বটের তলায় পুরনো শিবালয়ের সিঁড়িতে ওরা নিঃশব্দ এসে বসলো।

সঞ্জয় বললো—এর প্রতিশোধ নিতে হবে।

মুনিরামের অন্তরাত্মা যেন এই বরাভয়বাণীর জন্য ও২ পেতে বসেছিল। লাফিয়ে উঠে বললো—দোহাই বাঙালীবাবু। একটা উপায় বলে দাও।

কয়েকটা গবেটগোছের কিষাণ কি জানি কিসের প্রেরণায় ডাক ছাড়লো—হর হর মহাদেও!

নেমিয়ার দাঁত-মুখ খিঁচিয়ে খিস্তি করে ধমক দিল—খবরদার! কোন আওয়াজ নয়।

এই অবস্থায় কিছুক্ষণ কেটে যাবার পর সঞ্জয় প্রস্তাব করলো—কেউ ফসল বেচবে না।

সবাই বললো—ঠিক কথা।

—তোমরা দর নামিও না। ওরা শেষে কিনতে বাধ্য হবে। নতুন মেশিন এসেছে, কাজ ওদের চালু করতেই হবে!

সুখলাল বললো—যদি না কেনে?

মীমাংসা হয়েই যাচ্ছিল, সুখলালের প্রশ্নে আবার বিতণ্ডা শুরু হল।

সঞ্জয় উঠে দাঁড়িয়ে বললো—কিনতে বাধ্য হবে। লড়াই শুরু করে দাও। বট পাতা ছুঁয়ে সকলে কসম খাও।

সঞ্জয়ের কথার মধ্যে অদ্ভুত এক আশ্বাসের উদ্দীপনা ছিল। যেটুকু সংশয়ের মেঘ ছিল, সকলের প্রতিজ্ঞা আর উৎসাহের ঝড়ে তাও কেটে গেল! পুণ্য বাতাসে শিবালয়ের ঐ নিরেট বধির বিগ্রহটা সত্যিই যেন জেগে উঠলো এত

দিনে। বৈঠক শেষ হল।

রুক্মিণীর ঘরের কাছাকাছি এসে সঞ্জয় বললো—নেমিয়ার, তুমি এইবার যাও। আজ থেকেই কাজে লেগে যাও। খুব ভাল করে অর্গানাইজ কর।

—বহুৎ আচ্ছা বাবুজী।

নেমিয়ার চলে গেলে সঞ্জয় অন্ধকারে অনেকক্ষণ চুপ করে দাঁড়িয়ে রইল। এম-এ পাশ সঞ্জয় ক্যাশমুন্সী হয়ে গেছে। তার অপমানিত প্রতিভা যেন ব্যর্থ রোষে ফণা নামিয়ে দিন গুণছিল। এইবার ফিরে ছোবল দিতে হবে, যতখানি বিষ ঢালতে পারা যায়।

অন্ধকারে চুপ করে দাঁড়িয়ে তার সমস্ত ভাবনাকে সংগ্রামের সাজে সাজিয়ে তৈরী হল সঞ্জয়। রতনলাল মিলের চিমনিটা অস্পষ্ট দেখা যায়। ডাইনোসরের মত ঘাড় উঁচিয়ে তাকিয়ে আছে চুরাশী পরগণার বিস্তীর্ণ আখের ক্ষেতের দিকে। ঐ দানবীয় চর্বির স্তূপের ভিতর কোথায় হৃৎপিণ্ড লুকিয়ে আছে, তা সঞ্জয়ের অজানা নয়, ঠিক সেখানেই তাক করে আঘাত দিতে হবে।

মন-ভরা উল্লাস নিয়ে সঞ্জয় রুক্মিণীর ঘরে ঢুকলো।

আদরের বাড়াবাড়ি দেখে রুক্মিণী প্রশ্ন করে—বড় সস্তার সওদা পেয়েছ, না? তবুও একদিন তো ছেড়েই দেবে!

—সস্তা? আমার কি দেবার বাকী আছে? আর ছেড়েই বা দেব কেন?

রুক্মিণী যেন একটু অনুতপ্ত হয়ে হাত দিয়ে সঞ্জয়ের মুখ চেপে ধরে বললো—আচ্ছা! মাপ করো। আর বলবো না। তবে তুমি নিজেই সেদিন নেশার ঘোরে বলছিলে, আমি নাকি সরবতের গেলাস, সরবত নই।

সঞ্জয়ের প্রত্যুত্তরের অপেক্ষা না করেই রুক্মিণী বললো—আমার কিছু থোক টাকা চাই। একবার ভাল করে তাকিয়ে দেখ তো আমার দিকে।

রুক্মিণী গায়ের আঁচলটা নামিয়ে সোজা হয়ে দাঁড়ালো—বুঝেছ? আমার চলবে কি করে?

—হ্যাঁ বুঝেছি। সঞ্জয় গম্ভীর হয়ে গেল।

রতনলাল মিলের সমস্ত মেশিন বন্ধ। অতিকষ্টে দু'চার গাড়ি মাল যোগাড় হয়েছে। কলকাতার মার্কেটের অর্ডার মেটাবার শেষদিন এগিয়ে আসছে। রায় বাহাদুর প্রায় পাগল হয়ে সদরে এস্-ডি-ও'র বাংলোতে দৌড়াদৌড়ি করছেন।

চুরাশী পরগণার ফসল শুকোচ্ছে মাঠে মাঠে। এজেন্টরা গাড়ি আর টাকার তোড়া নিয়ে বস্তি বস্তি ঘুরে বেড়াচ্ছে! মাল ছাড়বে তো ছাড়। পাতা লাল হয়েছে কি এক আনাও দর দেব না। কিষাণরা হেসে চুপ্ করে থাকে।

নেমিয়ার একেবারে উধাও হয়েছে। বাড়িতেও থাকে না, অফিসেও আসে না। দাঁড়কাকের মত সে দিনরাত চুরাশী পরগণার মাঠে ঘাটে বস্তিতে উড়ে বেড়ায়।—খবরদার এজেন্টদের কথায় কেউ ঘাবড়িয়ো না। রতনলাল মিল ঠাণ্ডা

হয়ে আসছে।

চুরাশী পরগণার ওপর শকুন উড়ছে ক'দিন থেকে! গো-মড়ক লেগেছে। মুনিরামের একটা ছেলেও মারা গেছে বসন্তে।

সাহুরা খেরোবাঁধা খাতা আর তমসুখের নথি নিয়ে দরজায় দরজায় হানা দিচ্ছে তাগাদায়। একজন রিক্রুটার ত্রিশজন তুরীকে গেঁথে নিয়ে সরে পড়েছে মালয় রবার বাগানের জন্যে। জিতেন নগরের সড়কে গরুর গাড়ি লুট হয়েছে। মিলিটারী পুলিশ রুট মার্চ করে গেছে।

পঙ্গপালের মত করমপুরের গয়লারা এসেছে দলে দলে। মোষ কিনছে পাঁচ টাকায়, দুধেল গরু আট টাকায়, বাছুর বার আনা। সাহুরা চড়া সুদে রুপোর গয়না বন্ধক নিচ্ছে, পেতল কাঁসার বাসন বিকিয়ে যাচ্ছে মাটির দরে।

চুরাশী পরগণার ঘরে ঘরে সেদ্ধ হচ্ছে কোনার গাছের পাতা। ঘরে ঘরে দানা আনাজ নিঃশেষ।

এক মাস হতে চললো। রায়বাহাদুর এজেন্টদের গালাগালি দিয়েছেন।—যেমন করে পার মাল নিয়ে এস। মার্কেটে আর ইজ্জৎ থাকে না! মেশিন যে মরচে পড়ে গেল।

এস্-ডি-ও এসে মিল দেখে গেছেন। পেয়াদা দিয়ে চুরাশী পরগণায় ঢোল পিটিয়ে দিয়েছেন।—সব কোই হুশিয়ার হো যাও। ফসল ছাড়, একদিন মাত্র সময় দেওয়া গেল। নইলে কাল থেকেই লয়াবাদ পরগণা থেকে ফসল আনা হবে।

মুনিরাম আর সুখলাল এল সন্ধ্যাবেলা। ঘেয়োকুকুরের মত চেহারা। এখনও ভরসা জলজল করছে ওদের চোখে, হাত পেতে হুকুম চাইছে—বাবুজী, এইবার কি করতে হবে হুকুম দাও।

সঞ্জয় বললো—আর ক'টা দিন সবুর কর।

মুনিরাম আর সুখলাল চুপ করে অনেকক্ষণ বসে থেকে চলে গেল। তাদের একটা কিছু বলবার হয় তো ছিল। বলা আর হল না।

ঘটনাগুলি কেমন ঘোরাল হয়ে আসছে। রায়বাহাদুর এখনও তাকে ডাকলো না, এই সঙ্কটে একটা পরামর্শের জন্য। আভাসে সঞ্জয় একদিন জানিয়েও ছিল—যদি বলেন তো কিষাণদের আমি শাস্ত করি।

এদিকে রুক্মিণী আবার এক কাঁটা গিলে বসে আছে। দুদিকেই একটা ব্যবস্থা এবার করা উচিত। কিন্তু নেমিয়ার ছাড়া কি করে কাজ হয়। কাজের বেলা লোকটা সত্যিই বড় সহায়।

নেমিয়ার এসে সামনে দাঁড়ালো।

কেরোসিনের বাত্তির ময়লা আলো। নোংরা খাকি প্যাণ্ট, ছেঁড়া কামিজ, পাখীর বাসার মত রুক্ষ চুলে ভরা মাথাটা। কেন্নো নেমিয়ার দাঁড়িয়ে আছে লোহার মূর্তির মত ঋজু ও কঠিন। গোত্রহীন মানুষের স্বরূপ দেখে আজ সঞ্জয় আঁৎকে

উঠেছে, বসে আছে মাথা নীচু করে।

নেমিয়ার চাইতে এসেছে মিলের ক্যাশঘরের চাবি। গিরগিটির মত চেটে নিয়ে আসবো যা কিছু ক্যাশ আছে। ঘরে আগুন লাগিয়ে দেবো। ফাইল রেজিস্টার ছাই হয়ে যাবে! তোমাকে দায়ী করবে কি দিয়ে? কে বলবে কত ব্যালান্স ছিল? দাও, চাবি দাও।

সঞ্জয় ঘাডটা একবার তুলে তাকালো বাইরের অন্ধকারের দিকে। আলোটা একটু উজ্জ্বল থাকলে দেখা যেত, দমকা শিহরে তার হাঁটু দুটো থরথর করে উঠলো।

নেমিয়ার যেন ভয়ঙ্কর অর্থহীন এক ব্যালাড গাইছে—চুরাশীপরগণার রসদ চাই। তারপর দেখবো, লয়াবাদের সডক দিয়ে কোন্ মরদকা বাচ্চা বাইরের মাল আনতে পারে। কেউ বেচবে না ফসল, ক্ষেতে ক্ষেতে শুকিয়ে যাবে, পুড়িয়ে ছাই করে দেওয়া হবে। কিষাণেরা সব কসম খেয়েছে। আজ রাত্রে লাঠি মাজা হচ্ছে ঘরে ঘরে। সব তো গেছে, কিন্তু রতনলাল মিলকে দেখে নেবে তারা। মাথা দেবে, মাথা নেবে।

বসন্তে ক্ষতাক্ত মুখ, গোল গোল চোখ, বেঁটে রোগা ঘুঁটে রঙের চেহারা নেমিয়ারের, যাকে চড়ুই পাখীও ভয় পায় না, সে-ই এসে দাঁড়িয়েছে সঞ্জয়ের সুমুখে, অতি আসন্ন এক বিপ্লবের ফরমান হাতে নিয়ে।

নেতিয়ে পড়েছে সঞ্জয়। নেমিয়ার পিঠে হাত বুলিয়ে দিয়ে বললো—অত ভাবনা কিসের কমরেড দাদা! তোমার কিষাণ ফৌজকে খেতে হবে তো। দাও, আর দেরী করো না।

ক্যাশঘরের চাবির তোড়া নিয়ে নেমিয়ার অন্ধকারে পিছলে সরে পড়লো।

উদ্‌ভ্রান্তের মতো অনেকক্ষণ পায়চারি করে সঞ্জয় এসে দাঁড়ালো ঘরের বাইরে একটু ঠাণ্ডা হাওয়া পেতে। একটা সামান্য দলাদলির এ রুদ্র পরিণাম সে কল্পনা করতে পারেনি। সার্কাস দেখাবার জন্যে যে সিংহকে খাঁচার বাইরে আনা হয়েছে, একটু সামান্য খোঁচা দিতেই সেটা যে বুনো হাঁক ছেড়ে অবাধ্য হয়ে উঠবে, কে এতটা ভেবেছিল?

—নেমিয়ার। অন্ধকারে সঞ্জয়ের ভাঙা গলা কেঁপে উঠলো।

দৌড় দিল সঞ্জয়।

রুক্মিণীর ঘরের জানালার ফাঁক দিয়ে মৃদু আলোর সঙ্গে তারযন্ত্রের বিলাপের মতো একটা স্বর ঠিকরে এসে পড়েছে। সঞ্জয় দম বন্ধ করে জানালার ফাঁকে চোখ লাগিয়ে দাঁড়িয়ে রইল।

মেঝের ওপর লুটোচ্ছে রুক্মিণী। শাড়ীর ভার খসে গিয়ে কোমরে শুধু গেরোটা লেগে আছে। খোঁপাটা মাটিতে ঘসা খেয়ে খেয়ে নোংরা হয়ে গেছে। কাচের চুড়িগুলো ভেঙে ছড়িয়ে রয়েছে এদিক ওদিক। আহত নাগিনীর মতো রুক্মিণী যেন কোমর ভেঙে অবশভাবে পড়ে আছে। শুধু এপাশে ওপাশে মোচড় দিয়ে

কাতরাচ্ছে।

রুক্মিণীর প্রাণবায়ু যেন করাল ঝঞ্ঝার মতো সমস্ত শরীরে একবার গুমরে উঠলো। এমন অবস্থায় অনেকে তো মারা যায়। রুক্মিণীর কপালেও কি তাই আছে?

অনাবৃত মসৃণ হাঁটুর ওপর অতি পরিচিত সেই নীল শিরার আঁকা-বাঁকা রেখাগুলি, জোঁকের মতো ফুলে উঠেছে। ঠোঁটের ওপর দাঁতের পাটি চেপে বসে গেছে। চোখের কোণ থেকে তোড়ে তোড়ে জল গড়িয়ে পড়ছে কান ভাসিয়ে। চাপা আর্তস্বর পর্দায় পর্দায় তীক্ষ্ণ হয়ে উঠছে। ফুসফুসটা ফেটে যায় বুঝি। এই কি মৃত্যু?

কী নিষ্ঠুর বিভ্রম! সমস্ত যন্ত্রণা ধন্য করে কপট মৃত্যুর আড়ালে এক নব-জীবনের রক্তবীজ পৃথিবীর মাটিতে হাত বাড়িয়েছে। সঞ্জয় এক লাফে পিছনে এসে গাছের নিচে দাঁড়ালো!

নেমিয়ার কোথায়? সঞ্জয় এগিয়ে যায়, নেমিয়ারের ঘরের দরজার ফাঁকে উঁকি দেয়।

কালো প্যাণ্ট পরে, কোমরে একটা চওড়া বেল্ট কসে নেমিয়ার বসে বসে চিবোচ্ছে বাসি রুটি। হাঁড়ি থেকে ঢেলে পচাই খাচ্ছে এক-এক চুমুক। একটা ধারালো ভোজালি সামনে রাখা। মুখে অদ্ভুত এক প্রসন্নতা; শুকনো ঠোঁট দুটো নেকড়ের ঠোঁটের মতো হাসছে।

এ ঘরে ভাই, ও-ঘরে বোন। পুরাকল্পের বর্বর পৃথিবীর দু'জন ;পিত ডাইন ও ডাইনী যেন তুক্ করে সর্বনাশের আহ্বান করছে!

নদীতে বান ডাকে, ভয়াল তোড় আসে, গর্জন করে। জেলে তার যথাসর্বস্ব ঘাড়ে তুলে দৌড় দেয়। সঞ্জয় দৌড় দিল। সড়ক না ধরে, মাঠের ঢালু খাড়াই খাদ গর্ত ডিঙিয়ে সঞ্জয় দৌড়তে থাকে। মিল ফটকের আলোটা ঘোলাটে আলেয়ার মতো কুয়াশায় দপ-দপ-দপ করছে। আর বেশি দূর নয়।

মকতপুরই বা কতদূর? আজ শেষরাত্রে ট্রেন ধরলে কাল বিকালে পৌঁছে যাবে। শিরিষ গাছে হয়তো সুঁটি পেকেছে। সোনালী বৈকালে হাল্‌কা বাতাসে মোটা ঘুঙুরের মতো শব্দ করে বাজে। বড়দা বারান্দায় বসে গুড়ের তৈরী চা খান। মা উঠোনে বসে লক্ষ্মীর পিঁড়ি ধুতে থাকেন। পুতুল আকাশে আঙুল তুলে শঙ্খচিলের ঝাঁক গোণে—এক দুই তিন। সুমিত্রা, হয়তো তার বিয়ে হয়নি। তার শবরীদৃষ্টি ঘুরে বেড়ায় মকতপুরের বাড়ির জানালায়—পথে—আগন্তুক মোটরবাসের দিকে।

রায়বাহাদুর রতনলাল, সূর্যবাবু, মুনিবজী—সামনে টুলের ওপর বসে আছে সঞ্জয়—বিশীর্ণ রোগীর মতো। ভাঙা কাঁসরের মতো গলার আওয়াজ। এক গেলাস গরম দুধ সঞ্জয়কে খেতে দেওয়া হয়েছে।

রায়বাহাদুর ডাকলেন—শঙ্কর পালোয়ান, ক্যাশঘরে পাহারা বসাও। নেমি-

-য়ার বাবুজীকে ছুরি দেখিয়ে চাবি নিয়ে গেছে। আজ রাতেই চুরি করতে আসবে। চোট্টা শালাকে ধরে কাঁচা খেয়ে ফেলতে হবে।

রায়বাহাদুর এবার মুনিবজীকে হুকুম দিলেন—বাবুজী স্টেশনে যাবেন। এখনই একটা ভাল ঘোড়ায় গদি চড়িয়ে দাও। আর আমার সিন্দুক খোল, বকশিস দিতে হবে। বড় ইমানদার ছেলে!

বকশিসের পঞ্চাশটা টাকা হাতে নিয়ে আর আদাব জানিয়ে সঞ্জয় উঠলো। রায়বাহাদুর বললেন—কটা দিন বাড়ি গিয়ে বিশ্রাম কর। তারপর এসে' আমার গোরখপুর মিলে—শও রূপেয়া তনখা।

রামখড়ির রেঞ্জের গায়ে সরু জংলী পথে ঘোড়া ছুটিয়ে চলেছে সঞ্জয়। আকাশের বুকটা লাল হয়ে গেছে। কিষাণেরা আগুন ধরিয়ে দিয়েছে নিজের নিজের ক্ষেতে। যেন পুড়ে পুড়ে শুদ্ধ হচ্ছে চুরাশী পরগণা।

সামনের মাঠটা পার হলেই স্টেশন, ডিস্টান্ট সিগনালের আলোটা নীল তারার মতো ভেসে রয়েছে। ছপ্‌ করে একটা শব্দ। ঘোড়াটা একটা স্রোতে পা দিয়েছে।

সঞ্জয় ঘোড়া থেকে নেমে স্রোতের ধারে বসে আঁচলা ভরে জল খেল। গেরস্তের মুর্গি চুরি করে একটা শেয়াল ভেজা বালির ওপর বসে গোঁপের রক্ত চাটছিল। সেও জল খাবার জন্য স্রোতে মুখ নামালো।

## সা য় ন্ত নী

এক সন্ধ্যায় ফুটেছিল যে মল্লিকা, আর-এক সন্ধ্যায় ফুটে উঠলো সেই মল্লিকার বিয়ের ফুল।

অনেক আলো জ্বলছে, শানাই বাজছে, আঙিনায় আলপনা আঁকা হয়েছে, লোক-জনের ব্যস্ততা হৈ-হৈ করছে। কলকাতার ননীকাকা এসেছেন। বর্ধমানের চারুমামাও এই কিছুক্ষণ আগে পৌঁছেছেন। চারুমামার বড় মেয়ে পারুলদি, যাঁকে আগে কোনদিন দেখেনি মল্লিকা, তিনিও এসেছেন। রঙীন বেনারসী জড়িয়ে আর কপালে চন্দনের লবঙ্গ-তিলক এঁকে একটা শাঁখ বাজানো সঙ্কেতের অপেক্ষায় ঘরের ভিতরে মেঝের উপর একটা আসনে বসে আছে মল্লিকা। কাজল দেওয়া চোখের কোলে লজ্জাঘন ভীরুতা, কিন্তু মুখটা হাসি ঝরাচ্ছে। এইরকম একটা উৎসবের রূপ ফুটে উঠলেই তো বিয়ের ফুল ফুটে যায়।

সেই জ্যেঠামশাই আজ আর নেই, এই মল্লিকা নামটাই যাঁর দেওয়া নাম। আজ তিনি থাকলে নিজেরই চোখে দেখতে পেতেন, তাঁর ভবিষ্যদ্বাণী কত সার্থক হয়েছে। সেই সন্ধ্যার সেই ফুটফুটে আর ধবধবে সাদা এইটুকু একটা মল্লিকা আজ সন্ধ্যায় সত্যিই যেন নানা রঙে রঙীন একটি নতুন রূপের মল্লিকা হয়ে গিয়েছে। বলেছিলেন জ্যেঠামশাই, আমি এখনই বলে দিচ্ছি, এ মেয়ে হলো রূপ-চোরা মেয়ে; এখন দেখে কিছুই বুঝতে পারবে না, কিন্তু বুঝবে তখন, যখন

বড়টি হবে এই মেয়ে। রূপ তখন এমন রঙ খুলবে যে, দেখনেওয়ালার চোখের পলক পড়বে না।

একটু অদ্ভুত মানুষ ছিলেন সেই জ্যেঠামশাই। এই আমতলা হাটের স্টেশনের কাছে একটা চালের আড়তে কাজ করতেন। মাথাভরা টাক আর মুখ-ভরা দাড়ি, রোগাটে চেহারার ছোটখাট মানুষটি। আড়তের খাটুনি থেকে একটু ছুটিছাটা পেলেই সারাদিন কালিদাস পড়তেন।

বাড়ির পিছনে ডোবার মতো দেখতে ঐ পুকুরটার পাশে নিজের হাতে ফুলের বাগান করেছিলেন জ্যেঠামশাই। রাত্রিবেলা বাগানের শিউলিগুলির দিকে তাকিয়ে আর হেসে হেসে বলতেন—আহা! রজনীহাসিনী শেফালিকা। সকালবেলায় শালুকগুলোর দিকে তাকিয়ে বলতেন—প্রভাতকিরণবন্দিতা নলিনী।

আরও কত কি বলতেন; বসন্তানিলপ্রিয়া মাধবী, সায়ন্তনী মল্লিকা!

হ্যাঁ, জ্যেঠামশায়ের বাগানের মল্লিকা সন্ধ্যাবেলাতেই ফুটত। কাজেই, চালের আড়তের কাজ সেরে সন্ধ্যাবেলা ঘরে ফিরেই, যখন শুনলেন যে, যোগেশের একটি মেয়ে হয়েছে, তখন একেবারে আঁতুড়ঘরের দরজার কাছে এসে, আর সদ্যোজাতা ভাইঝিকে দেখে তখনই নাম দিলেন—সায়ন্তনী মল্লিকা।

জ্যেঠামশাই নিজে অবশ্য মল্লিকাকে সায়ন্তনী বলেই ডাকতেন। তাঁর সঙ্গে সঙ্গে মল্লিকার সায়ন্তনী নামটাও চলে গিয়েছে। থেকে গিয়েছে শুধু মল্লিকা।

বলেছিলেন জ্যেঠামশাই, মেয়েটা যদি রাত্রিবেলা জন্ম নিত, তবে নাম দিতাম শেফালিকা। সকালবেলায় হলে, নলিনী। বসন্তকালে হলে মাধবী। বর্ষাকালে হলে, কেতকী। আর··· ।

শালুর কাপড়ে বাঁধানো কালিদাসের পাতা ওলটাতে থাকেন জ্যেঠামশাই।

মল্লিকার বয়স তখন প্রায় পনর, তখনও বেঁচে ছিলেন জ্যেঠামশাই। আর, মল্লিকার চেহারার রকম দেখে মল্লিকার মা মাঝে মাঝে দুঃখ করতে গিয়ে হেসেই ফেলতেন।

—এত কাব্যি করে বড়দা কী যে বললেন, আর কী যে হলো! সিঁটকে সিড়িঙ্গে আর গাল-ভাঙ্গা, বড় হয়ে শ্রীমতীর রূপ এই তো খুলেছে!

মন্তব্যটা একদিন শুনতে পেয়েছিলেন জ্যেঠামশাই; শালুর কাপড়ে বাঁধানো কালিদাস হাতে নিয়ে প্রায় তেড়ে এসে বলেছিলেন—তুমি খুব ভুল বুঝেছ বউমা। সায়ন্তনী বড় হতে না-হতেই তুমি এসব কথা কেন বলছো?

—আর বড় হবে কবে?

—না, এখনও বড় হয়নি সায়ন্তনী। এই বয়সটাকে বড়-হওয়া বয়স বলে না। এর ডবল বয়স হওয়া চাই।

—তার মানে তিরিশ?

—নিশ্চয়।

জ্যেঠামশায়ের একটা সাধের কল্পনা, কিংবা কল্পনার সাধ। কিন্তু তাও যে

বর্ণে বর্ণে সত্য হয়েছে। মল্লিকার বয়সটা তিরিশই হয়েছে। আর, রূপটাও সত্যিই একটা রঙীন ফুললতা, দেখনেওয়ালার দুই চোখ অপলক করে দেবারই মতো। কে বলবে এই চেহারা একদিন একটা সাদা সিঁটকে সিড়িঙ্গে চেহারা ছিল? বয়সটা যে তিরিশ হয়েছে, তাই বা বলবার সাধ্যি আছে কার?

কিন্তু শাঁখ বেজে উঠবার পরেই এত মুখর বিয়ে বাড়িটা এত নীরব হয়ে গেল কেন? বর আর বরযাত্রীরা এসে যাবার পরেই যদি বিয়েবাড়ির উৎসবের প্রাণ এত স্তব্ধ হয়ে যায়, তবে তো সেই ভয়ানক সন্দেহটাই করতে হয়, ফোটা ফুল বোধহয় ঝরে গেল।

মল্লিকাও যে তাই সন্দেহ করতে শুরু করে দিয়েছে। তা না হলে, এতক্ষণের মধ্যে একটা মানুষও মল্লিকার কাছে ছুটে আসে না কেন? যারা এতক্ষণ কাছে ছিল আর এত হাসছিল, তারা বর দেখবার জন্য সেই যে হন্তদন্ত হয়ে চলে গেল, যেন চলেই গেল। কেউ আর ফিরে আসে না কেন? কোথায় গেল ওরা, মীরা আর ধরা? বাসরঘরে হৈ-চৈ করবে বলে আগে থেকেই কোমরে আঁচল বেঁধে তৈরী হয়েছিল যারা দু'জন? মা কোথায় চুপ করে লুকিয়ে রইলেন, যিনি এতক্ষণ ধরে এত কাজের চাপের মধ্যেও একটা আনমনা ব্যাকুলতার মতো বার বার এসে শুধু মেয়ের মুখটি দেখে যেন ধন্য হয়ে আবার চলে যাচ্ছিলেন? সেই পারুলদিই বা কোথায় সরে রইলেন, আর্টিস্ট পারুলদি, যিনি বলেছিলেন, বর এসে পড়লেই কেউ যেন তাঁকে জাগিয়ে দেয়। তিনি এসে নিজের হাতে মল্লিকার খোঁপাটাকে জুঁই-এর কুঁড়ির মালা দিয়ে নতুন ছাঁদে বেঁধে দেবেন। কেউ কি এখনও পারুলদিকে জাগিয়ে দেয়নি? বর তো এসে গিয়েছে।

তবে কি নতুন কোন দাবী তুলেছে বরপক্ষ? সত্যিই কি বরপণ হিসাবে নগদ কয়েকশো টাকা ওরা পেতে চায়? কিংবা এসেই খোঁজ নিয়েছে, দানসামগ্রী হিসাবে যা দেবার কথা ছিল তা সত্যিই দেওয়া হচ্ছে কি না?

এরকম একটা কাণ্ড যে বাধতে পারে, সেটা একটু আগেই আঁচ করেছিলেন চারুমামা। মেয়ের বাবাকে স্পষ্ট করে শুধিয়েছিলেন—ওরা যা বলেছে, সেটা স্পষ্ট করে বলুন যোগেশদা। পণ চাই না, এ কথা কি সত্যিই ওরা বলেছে?

যোগেশবাবু বলেছিলেন—পণ চাই, এমন কথাও তো ওরা বলেনি।

—তার মানে এ নয় যে, ওরা পণ চায় না।

—আমি তা মনে করি না।

—বরপক্ষের মনস্তত্ত্ব আপনি কিছুই জানেন না, তাই এরকমটি মনে করে বসে আছেন। দেখবেন, ঠিক সময় বুঝে পণ দাবি করে ওরা চেপে ধরবে, আর আপনারই মত যুক্তি দেখাবে—পণ চাই না এমন কথা তো আমরা বলিনি।

—একথা বলে কী লাভ ওদের? আমাকে কেটে ফেললেও তো টাকা বের হবে না।

—সেই জন্যেই তো বলছি যোগেশদা, ব্যাপারটা ওদের সঙ্গে স্পষ্টাস্পষ্টি আলোচনা করে একটু খোলসা করে নেওয়া ভাল ছিল। শেষে বিয়ে নিয়েই একটা গণ্ডগোল না বাধে।

মল্লিকার দুশ্চিন্তার প্রশ্নগুলি ভীরু মনের বাতাসে গুনগুন করে; বরপণের দাবি না হয় ওরা ছেড়েই দিল, কিন্তু দানসামগ্রীর চেহারাটা যদি ওরা আগেই দেখতে চায়, তবে কেমন করে পার পাবেন যোগেশবাবু? দানসামগ্রী বলতে তো এই—দুটো থালা, দুটো গেলাস আর দুটো বাটি। আর, একটা তোষক একটা চাদর ও দুটো বালিশ।

মল্লিকা জানে, দান-সামগ্রীর ব্যাপারেও ওদের কোন দাবি ছিল না। বরের বাড়ির পিসি শুধু বলেছিল—দেখতে ভাল দেখাতো, যদি একটা পালঙ্ক দেওয়া হতো।

—অবশ্যই দেব। চিঠি লিখে স্পষ্ট ভাষায় প্রতিশ্রুতির কথা যে বরপক্ষকে জানিয়ে দিয়েছিলেন বাবা, তাও মল্লিকার অজানা নয়।

মা অবশ্য বার বার বাবাকে মনে করিয়ে দিয়েছিলেন, কথা দিয়েও জিনিসটা না দেওয়া একটুও উচিত হচ্ছে না। যেমন করে পার, ধারের জন্য অনাদিবাবুর কাছে যদি আর-একবার হাত পাততেও হয়, তাও ভাল।

বাবা বলেছিলেন ধার পাওয়া যায় না।

মা রাগ করেছিলেন—তবে ওদের কথা দিয়েছিলে কেন?

বাবা একটুও রাগ না করে মার রাগটাকেই তুচ্ছ করলেন—ওটা একটা কথার কথা।

মা—কিন্তু শেষে যদি এ নিয়ে কোন কথা ওঠে আর কোন গণ্ডগোল হয়, তা হলে আমি কিন্তু…।

বাবা বলেছিলেন—হ্যাঁ, তা হলে আমাকে ফাঁসি দিয়ো তুমি।

এ ছাড়া আর এমন কি কারণ থাকতে পারে যার জন্যে বরপক্ষ এত বিরূপ হতে পারে?—ভাল করে অভ্যর্থনা করা হয়নি? আসা মাত্র চা দেওয়া হয়নি?

তাই বা কি করে হবে? বরপক্ষকে অভ্যর্থনা করবার আর খাইয়ে-দাইয়ে সব রকমে তুষ্ট করবার দায় নিয়েছেন যিনি, তিনি হলেন ননীকাকা। শোনা যায়, এই জীবনে তিনি এযাবত পঞ্চাশেরও বেশি বিয়েতে বরপক্ষ আর বরযাত্রীকে তুষ্ট করবার কাজে খেটেছেন। ননীকাকা নিজেও গর্ব করে বলেন, আমার হাতে পড়ে আজ পর্যন্ত কোন বর কোন বরপক্ষ আর কোন বরযাত্রী অতুষ্ট থাকতে পারেনি। গোখরো সাপের মত মেজাজ, কত বরকর্তার হৃদয় গলিয়ে দিলাম!

বর বরপক্ষ আর বরযাত্রীকে অভ্যর্থনা করতে সে ননীকাকার কাজে কথায় আর ব্যবহারে কোন ত্রুটি ঘটেছে,—এটাও যে কল্পনা করা যায় না। নিতান্ত অসম্ভব।

তবে আর কি কারণ থাকতে পারে? তবে বর আর বরপক্ষ কি এমন সত্য

জেনে ফেলেছে, যেটা গোপন রাখা হয়েছিল? তাই কি হঠাৎ ভয় পেয়ে চমকে উঠেছে বর মানুষটার আশা আর বরপক্ষের বিশ্বাস? তাই কি ওরা রাগ করে যোগেশ দত্তের বাড়ির প্রথম উৎসবের আলো নিবিয়ে দিতেই চায়?

মল্লিকার কাজল-দেওয়া চোখের কোণের লজ্জাটা হঠাৎ করুণ হয়ে যায়। শিউরে ওঠে চোখ দুটো। আয়নার দিকে তাকাতে আর ইচ্ছা হয় না।

ঠিকই তো, একটা সত্য গোপন রাখা হয়েছে। এর জন্য কিন্তু বাবাকে মোটেই দায়ী করা যায় না। দায়ী হলেন মা আর জেঠিমা। বিয়ের কথা যখন চলছিল, মা আর জেঠিমা বাবাকে বার বার মনে করিয়ে দিয়েছিলেন—ওরা মেয়ের বিষয় যা কিছু জিজ্ঞেস করবে, সবই ঠিক-ঠিক বলে দিও; কিন্তু বয়সটা বলে দিও না।

—তার মানে?

বাবার বুদ্ধির উপর মা আর জেঠিমা দুজনের কারও কোন আস্থা কোনদিনও ছিল না। দুজনই বলে দিলেন—তার মানে একটু কম করে বলে দেবে।

—পনর?

—না; আঠার বললেই চলবে।

আগে নিশ্চয় ওরা জানতে পারেনি; তা হলে আগেই একটা হেস্তনেস্ত হয়ে যেত। এখানে এসে মানুষের জীবনের একটা আশার শঙ্খকে বেজে উঠবার সুযোগ দিয়ে, তারপর মানুষকে অপমান করবার এমন একটা নিষ্ঠুর কাণ্ড ওরাও করতো না। বুঝুন এখন মা আর জেঠিমা, তাঁদের বুদ্ধির মিথ্যেটা কত মিথ্যে হয়ে গেল। বিয়ে করতে এসে, বিয়ের লগ্ন যখন আসন্ন, তখন এক ভদ্রলোক সহজে তাঁদের আদুরে মেয়ের বয়েসটাকে কত সহজে অপমান করে দিল।

কিন্তু জ্যেঠামশাইয়ের একটা ভবিষ্যদ্বাণী মিথ্যা হয়ে গেল।

জ্যেঠামশাই বলতেন: কোন্ রাজপুত্তুর না সায়ন্তনীকে বিয়ে করতে চাইবে? কিন্তু তাই বলে আমাদের সায়ন্তনী কি তাকে বিয়ে করে ফেলবে? সেটি হবে না, কখ্খনো না। তোমাদের কারও পছন্দে নয়, নিজে পছন্দ করবে, তবে বিয়ে করবে সায়ন্তনী।

পছন্দ তো করেওছিল মল্লিকা। ওঘরে বসে আর বেশ জোরে জোরে চেঁচিয়ে মল্লিকাকে শোনাবার জন্যে, পাত্রের পরিচয় বর্ণনা করেছিলেন মল্লিকার বাবা যোগেশ দত্ত। সরকারী চাকরি করে পাত্র, বেহালাতে নিজের বাড়ি আছে, নামটা হল অনিরুদ্ধ রায়। বেশ দেখতে, বেশ স্বাস্থ্য, বেশ হাসি-খুশি মুখটি, এক কথায় বলা যায়…।

মা'ও বেশ খুশি হয়ে হাসেন।—একটু স্পষ্ট করেই শুনিয়ে দাও না, যা বলা যায়।

চেঁচিয়ে ওঠেন বাবা।—এক কথায় বলা যায়, বেশ মানুষটি।

বাবার চেঁচিয়ে বলা এই সত্যের মধ্যে তবু কেমন যেন একটা অস্পষ্টতা থেকে যাচ্ছে। তাই ঘরের ভিতরে চুপ করে দাঁড়িয়ে মল্লিকার একলা মূর্তির মুখটা তবু

হেসে উঠতে পারেনি। আরও একটা সত্য, যেটা জানবার জন্যে মল্লিকার আশার মনটা উৎকর্ণ হয়ে আছে, সেটাই যে স্পষ্ট করে বলে দিচ্ছেন না বাবা।

জেঠিমারও মনে বোধহয় একটা খটকা লেগেছিল। তাই জিজ্ঞাসা করলেন —বেশ মানুষটি মানে কি?

—মানে, অনিরুদ্ধ ছেলেটি চমৎকার মানুষ।

ছেলেটি! যাক্, আর বেশি কিছু জানবার দরকার নেই। হেসে ফেলেছিল মল্লিকা। সেই ভয়ের ছায়াটা সরে গিয়েছিল। মল্লিকার আশাও নিশ্চিন্ত হয়ে গিয়েছিল।

অনিরুদ্ধকে জীবনে কোনদিন দেখেনি মল্লিকা। অনিরুদ্ধর কোন ফটোও বাবা নিয়ে আসেননি। কিন্তু মল্লিকার বিহ্বল চোখ দুটো যেন অনিরুদ্ধর হাসি-খুশি মুখটাকে দেখতে পেয়েছে।

কত সম্বন্ধ এসেছে আর চলে গিয়েছে। যেন যোগেশ দত্তের দরিদ্রতার ভয়ানক চেহারাটাকে দেখেই ভয় পেয়ে পালিয়ে গেল যত ঘটকালির উল্লাস। যোগেশ দত্তের মেয়ের চেহারাটাকে দেখেও কোন সম্বন্ধের করুণা হয়নি। লেখাপড়া বলতে কিছুই জানে না বলা চলে, শুধু একটা সুন্দর চেহারা, তাকে ঘরের বউ করে নিয়ে যাবার জন্য পৃথিবীর ভাল ভাল ঘরগুলির কেউই রাজি নয়। এমন কি ফলতার বসুবাড়ি, যাঁদের সেকেলে বড়মানুষিপনার দালানটা জীর্ণ হয়ে প্রায় ভেঙ্গে পড়েছে, সে বসুবাড়ির ইচ্ছাটা অনেক দূর এগিয়ে এসেও শেষে পিছিয়ে গেল। যোগেশ দত্তের মত এত দরিদ্র একটা কুটুম্ব পেতে বসুবাড়ির ভাঙ্গা দালানটাও রাজি নয়।

অনেক বিয়ের প্রস্তাব ফিরিয়ে দেওয়াও হয়েছে। যেমন টালিগঞ্জের ভরতবাবুর ছেলের সঙ্গে মল্লিকার বিয়ের প্রস্তাবটা। ছেলে একটা চায়ের দোকানে কাজ করে। মা আর জেঠিমা চেঁচিয়ে উঠেছিলেন—তা হয় না। এর চেয়ে মেয়েকে সন্ন্যেসিনী করে একটা মঠে রেখে দিয়ে এলেই ভাল হয়।

মল্লিকার মনটাও ভয় পেয়ে শিউরে উঠেছিল—ছি, এমন বিয়ের আগে মরে যাওয়াই ভাল।

আশা আশাভঙ্গ ভয় আর আপত্তি; এই নিয়েই বছরের পর বছর পার করে দিতে দিতে মল্লিকার বয়সটা তিরিশে এসে ঠেকেছে। কিন্তু মল্লিকার জীবনটা একটু হতাশ হয়ে পড়লেও ভাগ্যটা যে একটুও হতাশ হয়ে পড়েনি, তার প্রমাণ বেহালার অনিরুদ্ধ, যে আজ আমতলা হাটের সবচেয়ে গরিবের একটা দুশ্চিন্তিত সংসারের আঙিনায় সুন্দর একটি উৎসব জাগিয়ে দিয়ে মল্লিকার হাত ধরতে এসেছে।

কিন্তু এখন বুঝতে পারা যাচ্ছে, আর কোন সন্দেহ নেই, মল্লিকার ভাগ্যটাকে ঠাট্টা করবার জন্য এসেছে অনিরুদ্ধ নামে একটা শখের অহংকার। বিয়ে হবে না। এই বেনারসী ছেড়ে ফেলতে হবে। চন্দনের লবঙ্গতিলক মুছে ফেলতে হবে।

আর্টিস্ট পারুলদিকে জাগিয়ে তোলার আর কোন দরকার নেই।

এইবার শুনতেও পেল মল্লিকা; চেঁচিয়ে উঠেছেন চারুমামা।—না, এ বিয়ে হবে না।

তারপরেই বাড়ির আঙিনায়, এঘরে-ওঘরে আর দাওয়ার আনাচে কানাচে নীরব মানুষের এক-একটি জটলার বুক থেকে একটা গম্ভীর আক্ষেপের সোরগোল যেন উথলে ওঠে।—না, এ বিয়ে হতে পারে না।

—কথ্খনো না।

—হওয়া উচিত নয়।

—হতেই দেওয়া হবে না।

চমকে ওঠে মল্লিকার বেনারসী জড়ানো মূর্তিটা। সোরগোলের ভাষাটা যে অদ্ভুত একটা রহস্যের ভাষা! অনিরুদ্ধ নয়, উৎসবেরই বাড়িটা ইচ্ছে করে বিয়ে ভেঙ্গে দেবার জন্য ব্যস্ত হয়ে উঠেছে।

এইবার ছুটে এসে ঘরের ভিতর ঢুকে, মল্লিকার একলা মূর্তিটার বিমূঢ়তা চমকে দিয়ে চারুমামা চেঁচিয়ে ওঠেন—একটা কাণ্ডই করেছেন যোগেশদা, ছিঃ!

কী ব্যাপার মামা?—ভয়ার্ত চোখ দুটো অপলক করে বিড়বিড় করে মল্লিকা।

—লোকটার বয়স পঞ্চাশের কম নয়।

মা আর জেঠিমাও ছুটে এসে ফোঁপাতে থাকেন।—আমরা তো কখনো এমন সন্দেহ করতেই পারিনি যে…।

চারুমামা ধমক দিয়ে বলেন—কেন পারেননি?

মা বলেন—ওর কথা থেকে ধারণা হয়েছিল…।

—ধন্যি আপনাদের ধারণা! আর ধন্যি যোগেশদার কথা!

—তা তো হলো; কিন্তু এখন কি উপায় হবে চারু?

মল্লিকা চেঁচিয়ে ওঠে।—না, কোন উপায় হবে না। বিয়ে হবে না। তোমরা সবাই দয়া করে একটু চুপ কর।

চন্দনের লবঙ্গতিলক দিয়ে আঁকা একটা অভিশাপের ঠাট্টাকে এই মুহূর্তে মুছে দিয়ে কপালের জ্বালা জুড়িয়ে দেবার জন্য তোয়ালেটাকে হাতে তুলে নেয় মল্লিকা। চারুমামা বাধা দিয়ে মল্লিকার হাতটা শক্ত করে ধরে ফেলেন। চারুমামার চোখ দুটোও ছলছল করে।—থাম মল্লিকা।

—কেন?

—একটু ধৈর্য ধর।

—কেন?

—একটু অপেক্ষা কর।

—কি ছাই বলছেন মামা, আমি কিছু বুঝতে পারছি না।

—আমার বিশ্বাস, বিয়ে হয়ে যাবে।

—তার মানে?

—তার মানে, বেহালার ঐ ভদ্রলোকের সঙ্গে নয়। অন্য কারও সঙ্গে।

—না, যাকে-তাকে এনে পিঁড়ির ওপর বসিয়ে দেবেন, আর আমি বেহায়ার

—না না, যাকে-তাকে এনে বসাবো কেন? একজন সৎপাত্রকেই নিয়ে এসে বসাবো।

—না, তা হয় না, হবে না। ওসব কাণ্ড শুধু থিয়েটারেতে সম্ভব হয়। আপনি মিছে চেষ্টা করবেন না।

—আপত্তি করিস না মল্লিকা। চেষ্টা করে দেখতে দোষ কি?

—দশ বছর ধরে তো কত চেষ্টাই করলেন আপনারা। চেষ্টার ফলও দেখলাম। আর কেন? এখন একটু লজ্জা পেয়ে চেষ্টাটা ছেড়ে দিন।

—ছি, এত রাগ করতে নেই মল্লিকা। এখনও পর পর তিনটে লগ্ন আছে। রাত দেড়টার সময় শেষ লগ্ন। একটু চেষ্টা করবার সময় আছে মল্লিকা।

মীরা আর ধরা, পুকুরপাড়ের নন্দীবাড়ির দুই মেয়ে, দুজনেই দরজার কাছে দাঁড়িয়ে আছে। ওদের চোখ দুটো ছলছল করছে। জেঠিমা ইশারায় মীরাকে আর ধরাকে কী যেন বলেন। মীরা আর ধরা তখনি এসে মল্লিকার দুই হাত চেপে ধরে।—তোমার পায়ে পড়ি মল্লিকাদি, তুমি চুপটি করে শুধু বসে থাক। মামা যখন বলেছেন যে⋯।

হেসে ফেলে মল্লিকা, আর হাসতে গিয়ে চোখ থেকে বড় বড় জলের ফোঁটা ঝরে পড়ে।

চারুমামা উৎসাহিত হয়ে বলেন—আমি কথা দিচ্ছি মল্লিকা। তোর পছন্দ হবে না, এমন কাউকে বিয়ে করবার জন্য তোকে কেউ পীড়াপীড়ি করবে না।

চলে গেলেন চারুমামা। তারপরেই আঙিনার দিক থেকে চারুমামার গম্ভীর প্রতিজ্ঞার আর-একটা আওয়াজ শোনা যায়—মল্লিকার বিয়ে হবে। কিন্তু সাবধান, যোগেশদা যেন ঘরের ভিতর থেকে এক পা'ও বাইরে না আসেন।

ঘরের বাইরে এক পা বাড়িয়ে দেবার আর ইচ্ছা নেই, শক্তিও নেই যোগেশবাবুর। শুধু চারুমামা নন, রামবাবু বিজয় আর রত্নেশ্বর—পাড়ার মানুষদের মধ্যে যারা তিনজন সবচেয়ে খুশি হয়ে আজকের উৎসবের কাজে এতক্ষণ ধরে খাটছিল তারাও যোগেশবাবুকে গঞ্জনা দিতে ছাড়েনি।—না হয় মেয়ের বিয়ে না-ই হতো, আপনি এরকম একটি প্রৌঢ় ভদ্রলোকের কাছে মল্লিকার মতো বয়সের মেয়েকে গছিয়ে দেবার ব্যবস্থা করলেন কেন? কোন্ প্রাণে? কী দেখে?

কোন উত্তর দেননি, দিতে পারেননি যোগেশবাবু।

রামবাবু বিজয় আর রত্নেশ্বরের সঙ্গে কী যেন পরামর্শ করেন চারুমামা। তারপর চারজনেই যেন বাইরে কোথাও যাবার জন্য একসঙ্গে চলতে থাকেন।

কিন্তু যাবার আগে আর একবার চেঁচিয়ে হাঁক দেন চারুমামা—শানাই বাজতে থাকুক। থামলে কেন, এই শানাইওয়ালা?

দাওয়ার উপর পাড়ার মহিলাদের ভীরু ভীরু আর কুণ্ঠিত একটা ভিড়ের দিকে তাকিয়ে চারুমামা বলেন—আপনারা ওভাবে চুপ করে দাঁড়িয়ে থাকবেন না, ছোড়দি।

ছেলেপিলেদের হতাশ ভিড়টার দিকে তাকিয়ে বলেন।—তোরা একটু দৌড়াদৌড়ি কর না কেন?

উৎসবের ফোটা ফুল আর ঝরে পড়তে পারলো না। আলো জ্বলে, শানাই বাজে, ছেলেপিলেরা ছুটোছুটি করে। সাজানো বরণডালার চারদিকে ঘিরে বসে গল্প করেন মহিলারা।

—তবে কার সঙ্গে বিয়ে হবে মেয়েটার?

মল্লিকার মা করুণভাবে হাসেন—ভগবান জানেন। চারু তো জোর গলা করে বলে গেল, ভাল ছেলেরই সঙ্গে বিয়ে হবে।

ননীকাকা কোথায়? পঞ্চাশেরও বেশি বিয়েতে বর বরপক্ষ আর বরযাত্রীকে অভ্যর্থনা করবার অভিজ্ঞতা যাঁর আছে, তিনি এখন কি করছেন? তাঁর আর করবারই বা কি আছে?

ননীকাকার অভিজ্ঞতার গর্বটা এমন বিপন্ন হয়নি কোনদিন। অভ্যর্থনা করবার ডিউটি নয়, তুচ্ছ করে সরিয়ে আর ফিরিয়ে দেবার ডিউটি। এ বিয়ে হবে না, পাত্রকে দেখে কেউ পছন্দ করতে পারেনি, এ বয়সের মানুষের সঙ্গে ও বয়সের মেয়ের বিয়ে হওয়া উচিত নয়, হতে পারে না। বর বরপক্ষ আর বরযাত্রীদের কথাগুলি স্পষ্ট করে শুনিয়ে দেবার ভার পড়েছে ননীকাকার উপর। ননীকাকাও স্পষ্ট করে শুনিয়ে দিতে একটুও দেরি করেনি।

ঐ তো সবসুদ্ধ মাত্র সাতজন। অনিরুদ্ধ রায়, তিনজন নিতান্ত অল্পবয়সের খুড়তুতো ভাই, দশ বছর বয়সের একটি খুকি ভাইঝি, এক বৃদ্ধ পুরুতঠাকুর আর একটা চাকর।

উৎসবের এই বাড়ি থেকে একটু দূরে রামবাবুর বাড়ির বৈঠকখানায় ওদের বসবাসের ব্যবস্থা করা হয়েছিল। এখনও সেখানে বসেই আছে ওরা। আর ননীকাকা এখনও সেখানেই আছেন।

শানাই বেজে বেজে দুটি ঘণ্টা পার হয়ে গেল; তার মধ্যে রাত সাড়ে আটটার লগ্নটাও পার হয়ে গেল।

মীরা আর ধরা যতই পীড়াপীড়ি করুক, বসে বসে আর গল্প করতে পারে না মল্লিকা। অনেক চেষ্টা করেও মল্লিকাকে ওরা আর হাসাতে পারেনি। মেঝের মাদুরের উপর শুয়ে পড়েছে মল্লিকা। ঘুমিয়ে পড়েছে বোধহয়। ধড়াচুড়া পরে এভাবে অপেক্ষা করবার লজ্জাটা যে ত্রিশ বছর বয়সের প্রাণে কাঁটার মতো বিঁধে যন্ত্রণা দিচ্ছে। ঘুমিয়ে পড়তে পারলেই শান্তি। মীরা আর ধরা চুপ করে মুখ কালো করে মল্লিকার মাথায় পাখার বাতাস দিতে থাকে।

বরণডালা সাজাবার দায় মহিলাদের কাছে সঁপে দিয়ে মা আর জেঠিমা

দুজনেই উঠে এসেছেন। এই ঘরের দরজার কাছে স্তব্ধ হয়ে বসে আঙিনার দিকে তাকিয়ে আছেন। ভগবান জানেন, কোথায় গিয়েছে চারু! দুর্ভাগ্যের অন্ধকার হাতড়ে কোথা থেকে যে সৌভাগ্যের খবর নিয়ে আসবে, কখনই বা আসবে কে জানে! মিছিমিছি মেয়েটাকে মিথ্যে আশা দিয়ে শান্ত করবার দরকার ছিল না। এর পরেও যদি মেয়েটার আশার অপমান হয়, তবে যে ··।

চারুই যে আসছে মনে হচ্ছে।

জেঠিমা বলেন—হ্যাঁ, রামবাবুও আসছেন। রত্নেশ্বরও আসছে, আর বিজয়ও ওদিকে চলে গেল!

একঘেয়ে শানাই বাজা উৎসবের প্রাণটা এতক্ষণের অপেক্ষার ক্লান্তি ঠেলে দিয়ে আবার চঞ্চল হয়ে ওঠে। চারুমামা ব্যস্তভাবে হেঁটে এসে একেবারে মল্লিকার ঘরের দরজার কাছে থামেন ও হাঁপ ছাড়েন।

—কোন চিন্তা নেই; ভাল খবর।

আমতলা হাটের যেখানে বড় বড় বাড়ি আর ভাল-ভাল রাস্তা নিয়ে একটা সৌখীন শহুরে উপনিবেশের রূপ গড়ে উঠছে, সেখানে গিয়েছিলেন চারুমামা।

আজই যে ছেলেটি চারুমামার সঙ্গে কলকাতা থেকে একই ট্রেনের একই কামরায় আমতলা হাটে এসেছে, তারই সঙ্গে দেখা করে, কথা বলে আর কথা নিয়ে ফিরে এসেছেন চারুমামা।

চারুমামারই ছাত্র মিহির। আমতলা হাটের মিত্র ভবন হলো মিহিরের মামা-বাড়ি। আইন' পাশ করে এক সাহেব কোম্পানির মাইনে করা উপদেষ্টা হয়েছে মিহির।

—কিন্তু ছেলে কত মাইনে পায়? জিজ্ঞেস করেন জেঠিমা।

—আপনি স্বপ্নেও ভাবতে পারবেন না, কত পায়! সাড়ে চারশো টাকা।

চারুমামার আনন্দটা মাত্রাছাড়া রকমের আনন্দ হয়ে গিয়েছে; বোধহয় সেই আনন্দের গর্বে চারুমামার কথাগুলিও মাত্রাছাড়া রকমের কঠোর হয়ে উঠেছে।

মল্লিকার মা একটু ভয়ে-ভয়ে বিড়বিড় করেন।—বয়স কত?

—বয়েস বত্রিশ। আমার হাবুলের চেয়ে মাত্র এক বছরের বড়। দেখলে মনে হবে পঁচিশ।

রামবাবুর স্ত্রী বলেন—ছেলের বাপ-মা কিছুই জানতে পেলেন না, অথচ ছেলে এদিকে হঠাৎ বিয়ে করে···।

—সে সমস্যা নেই। ছেলের বাপ-মা বেঁচে নেই। আপনার জন বলতে আছেন ঐ মিত্রভবনের মামা নরেশবাবু। আমি তাঁরও সম্মতি নিয়ে এসেছি।

মা আর জেঠিমা, মীরা আর ধরা, রামবাবুর স্ত্রী আর পাড়ার আর-সব মহিলাদের বিস্মিত বিচলিত ও হর্ষোৎফুল্ল মুখগুলির দিকে তাকিয়ে চারুমামা যেন এই গরিব বাড়ির আশার অতিরিক্ত একটা প্রাপ্তির বার্তা নিবেদন করতে থাকেন।

—যোগেশদার ভুলের কথা বলেছি, শুনে রাগ করেছে মিহির। যোগেশদার অবস্থার কথা বলেছি, শুনে মিহিরের মুখটা করুণ হয়ে গিয়েছে। মল্লিকার কথাও সব বলে দিয়েছি, একটুও বাড়িয়ে বলিনি, একটুও কমিয়ে বলিনি। মেয়ে লেখাপড়া ভাল জানে না, বয়সটাও ত্রিশ, আর দেখতেও বেশ সুন্দর—ভালমন্দ সবই বলে দিয়েছি। শুনে লজ্জা পেয়েছে, হেসেও ফেলেছে মিহির। মিহিরের কথা হলো, যদি আমাদের মল্লিকার আপত্তি না থাকে, তবে তারও আপত্তি নেই।

ধরা আর মীরার চোখ দুটো উৎফুল্ল হয়ে ওঠে। মল্লিকার কানের কাছে ফিসফিস করে দুজনে—উঠে বসো মল্লিকাদি।

চারুমামা তাড়া দিয়ে বলেন—উঠে বস মল্লিকা।

ধরা আর মীরার দিকে তাকিয়ে চারুমামা বলেন—মিহির তোদের বাবার চেয়েও ফরসা। কী সুন্দর সুশ্রী চেহারা। তা ছাড়া, রেকর্ডে তোদের ওস্তাদ বাবার গলার গানও তো শুনেছি, মিহিরের গলার গান তার চেয়েও ভাল।

কিছুক্ষণ চুপ করে থেকে আর মল্লিকার শুয়ে থাকা চেহারাটার দিকে তাকিয়ে চারুমামার চোখের আনন্দটা ছলছল করে।—নির্বন্ধ কেউ খণ্ডাতে পারে না।

উঠে বসে মল্লিকা। চারুমামার মুখের দিকে আস্তে আস্তে তাকায়, আর তাকাতে গিয়ে চোখ দুটো অপলক হয়ে যায়।

মল্লিকার চোখে যেন একটা বিস্ময়ের স্নেহ চিকচিক করছে। এ কী অদ্ভুত কথা শোনাচ্ছেন চারুমামা? যেন এখনও বিশ্বাস করতে পারছে না মল্লিকা, রূপে গুণে চমৎকার এত বড় একটা করুণা আজকের অভিশাপের অন্ধকারটার এত কাছে লুকিয়েছিল? এ কি সম্ভব? মল্লিকা নামে একটা অচেনা জীবনের উৎসব বিপন্ন হয়েছে, ব্যথিত আশা আর্তনাদ করে উঠেছে, শুনতে পেয়েই ছুটে আসতে চেয়েছে মিহির নামে একটি উদার প্রাণ।

যেন শানাই-বাজা রাত্রিটার মায়ারাগিনীর একটা গমক এতক্ষণে মল্লিকার কানের কাছে এসে পৌঁছেছে। দুঃসহ অভিমানে শুব্ধ হয়ে ছিল মল্লিকার যে ঠোঁট দুটি, সেই ঠোঁট দুটিরই ফাঁকে ঝিরঝির করছে অদ্ভুত একটা তৃপ্তির হাসি।

চারুমামা চেঁচিয়ে ওঠেন—হ্যাঁ, এবার কেউ গিয়ে পারুলকে জাগিয়ে দিয়ে ডেকে নিয়ে আসুক। মল্লিকাকে একটু ভাল করে সাজিয়ে দিক। আর দেরি করা চলে না। আর···।

আঙিনার দিকে তাকিয়ে চারুমামা আরও ব্যস্তভাবে বলেন—এইবার বিজয় আর রত্নেশ্বর চলে যাক। মিহিরকে সঙ্গে নিয়ে চলে আসুক ওরা। এগারটার লগ্ন যেন আবার পার না হয়ে যায়।

একটু থেমে নিয়ে মল্লিকার দিকে তাকিয়ে চারুমামা বলেন—হ্যাঁ, তার আগে একবার স্পষ্ট করে জেনে নিই। তোর কোন অপছন্দ নেই তো, মল্লিকা? স্পষ্ট করে বল।

উত্তর দেবার জন্য মুখ তুলে চারুমামার দিকে তাকায় মল্লিকা। একটা বিস্মিত

স্মিত মুখ। চন্দনের লবঙ্গ-তিলক জ্বলজ্বল করছে। চারুমামা যদি এখনও স্পষ্ট করে কিছু না বুঝে থাকেন তবে স্পষ্ট করে বলে দেওয়াই ভাল। স্পষ্ট করে বলে দেবার জন্য মল্লিকার ঠোঁট দুটো সব মিথ্যা কুণ্ঠার বাধা জয় করতে গিয়ে কেঁপে ওঠে।

কিন্তু বলা আর হলো না। ঘরে ঢুকলেন ননীকাকা।

চারুমামা চেঁচিয়ে ওঠেন—এতক্ষণে তোমার দেখা পাওয়া গেল! কোথায় ডুব দিয়েছিলে তুমি?

ননীকাকা হাসেন—আমি আমার ডিউটি করছিলাম.

—তার মানে? ওরা কি এখনও চলে যায়নি।

—না।

—কেন?

—বললে, রাত করে এখন আর কোথায় গিয়ে দাঁড়াব? স্টেশনে একটা শেডও নেই। তা ছাড়া স্টেশনটাও তো কম দূরে নয়। সকাল হলেই চলে যাব।

—কিন্তু বড় বিশ্রী ব্যাপার হবে ননী। ওরা কি এখনো শোনেনি যে, অন্য একটা ছেলের সঙ্গে এ বাড়ির মেয়ের বিয়ে আজই হয়ে যাবে?

—হ্যাঁ, বিজয় গিয়ে সে কথাও বলে দিয়েছে।

—তারপর?

—ওরা বলছে, ধরুন না, আমরা কন্যাপক্ষেরই লোক; আমরাও না হয় বিয়ে দেখবো; তাতে দোষ কি?

—ছোকরাগুলো বলেছে বোধ হয়?

—না। বলতে গিয়ে ননীকাকা হেসে ফেললেন।—অনিরুদ্ধবাবু বললেন।

—অনিরুদ্ধও কি বিয়ে দেখতে চায়?

—হ্যাঁ, যদি আমাদের আপত্তি না থাকে, তবে অনিরুদ্ধবাবুরও আপত্তি নেই।

—বাঃ, এ তো বড় মজার উপদ্রব!

—সত্যি কথা বলতে গেলে, কোন উপদ্রবই ওরা করেনি। ওরাই ভয় পেয়েছে আর হতভম্ব হয়ে গিয়েছে; অনিরুদ্ধবাবু অবশ্য বেশ ঠিক আছেন। অদ্ভুত!

—আশীর্বাদটা ফেরত দেওয়া হয়েছে?

—ফেরত দিতে চেষ্টা করেছি কিন্তু ফেরত নিতে রাজি হচ্ছে না।

—তার মানে? তিনভরি সোনার গয়নাটা ফেরত নেবে না?

—তাই তো বলছেন; আশীর্বাদ ফেরত নেওয়া নাকি উচিত নয়। তবে আমরা যদি নেহাতই ফেরত দিই, তাহলে ফেরত নেবে।

—ওদের চা টা খাবার টাবার কিছু দেওয়া হয়েছে তো?

ওসব কর্তব্য কি আমাকে শেখাবার দরকার হয়? সবই দেখেছিলাম, কিন্তু কেউ খেতে রাজি হলো না।

ননীকাকা যেন একটা অদ্ভুত আশ্চর্যদেশের গল্প শোনাচ্ছেন, সেখানে সব অসম্ভবই সম্ভব হয়। অনিরুদ্ধের সঙ্গে যারা এসেছে, তারা কেউ চা-খাবার খেতে রাজি হয়নি, এমন কি চাকরটাও না। চা খেয়েছেন শুধু একজন, অনিরুদ্ধবাবু। বেশ হেসে হেসে ননীকাকার সঙ্গে গল্প করে চা খেয়েছেন।

এ-বাড়ির মানুষ এ-বিয়েতে রাজি নয়, বিয়ে হবে না ; খবরটা শুনে শুধু এক মিনিট গম্ভীর হয়েছিলেন অনিরুদ্ধবাবু। তারপরেই হেসে হেসে বললেন—আমরা কি তাহলে এখনই চলে যাব ?

ননীকাকা—আপনারা বুঝে দেখুন। যদি মনে করেন যে অসুবিধে হচ্ছে, তবে…।

অনিরুদ্ধ—আমাদের কোন অসুবিধে হবে না। ভয় হচ্ছে, আপনাদের অসুবিধে হতে পারে।

ননীকাকা—আমাদের আর কি এমন অসুবিধে হবে ? দুটি ডাল-ভাত খাবেন আর…।

অনিরুদ্ধ—না না ; আপনাদের ওপর ওসব কোন উপদ্রব আমরা করবো না। শুধু আজকের রাতটুকুর মত থেকে যেতে চাই। বুঝেছেনই তো, সঙ্গে একটা বাচ্চা মেয়ে আছে, এতটা পথ ওকে হাঁটিয়ে নিয়ে যাওয়া খুবই কষ্টের ব্যাপার হবে। তা ছাড়া, বুড়োমানুষ পুরুতমশাইও বড় ক্লান্ত।

ননীকাকা—অগত্যা…তাহলে কি…।

ননীকাকা একেবারে স্পষ্ট করে আপত্তির কথাটা বলতে পারছেন না। বললে যেন একটু বেশি কঠোরতা হবে। তা ছাড়া, এত ভয় পেয়েছে আর হতভম্ব হয়ে গিয়েছে যারা, তাদের উপর বেশি কড়াকড়ি করবার কোন দরকারও হয় না।

—অগত্যা, আমি তবে বাড়ির লোকের কাছ থেকে একটু স্পষ্ট করে জেনে আসি। তার আগে আমি তো আপনাদের কোন কথা দিতে পারছি না। ননীকাকা একটু কুণ্ঠিতভাবে কথা বলেন।

অনিরুদ্ধ কিন্তু খুশি হয়ে বলেন—হ্যাঁ, তাই উচিত। ওঁদের যদি কোন অসুবিধে হয়, তবে আমরা এখনই চলে যাব।

উঠেই আসছিলেন ননীকাকা, কিন্তু হঠাৎ কী ভেবে একটু থমকে গিয়ে প্রশ্ন করে ফেললেন—আচ্ছা, একটা কথা বলবেন ?

—বলুন, কি বলবো ?

—এই বয়সে আপনার বিয়ে করবার ইচ্ছে কেন হলো ?

—ইচ্ছে হলো, এই মাত্র বলতে পারি।

ননীকাকা চোখ কুঁচকে নিয়ে বলেন—জিজ্ঞেস করছি ; কেন ইচ্ছে হলো ?

অনিরুদ্ধ রায় চোখ বড় করে কথা বলেন—যেজন্য ইচ্ছে হয়, সেইজন্য ইচ্ছে হলো।

—কিন্তু যোগেশদার মেয়েকে বিয়ে করবার ইচ্ছে কেন ? অন্য আরও কত

মেয়ে তো আছে।

—যোগেশবাবুর মেয়ের চেয়ে সুন্দর মেয়ে আছে কি? আমার তো মনে হয় না।

—কিন্তু আপনার এ সন্দেহ কেন হয়নি যে মেয়ে আপনাকে অপছন্দ করতে পারে?

—সন্দেহ হয়েছিল বইকি।

—তবে?

—ভেবেছিলাম, বিয়ের পর ক্ষমা চাইলেই চলে যাবে।

—তার মানে?

—তার মানে আপনাদের মেয়ে আমাকে ক্ষমা করে পছন্দ করে নেবে!

—এসব কথা আমার কাছে বলতে কি আপনার একটুও লজ্জা··· ।

—না, কোন লজ্জা নেই। আপনি যখন জিজ্ঞেস করতে কোন লজ্জা বোধ করলেন না, তখন আমিই বা কেন··· । বেশ শান্ত অবিচল ও নির্বিকার খুশির আবেগে হেসে হেসে কথা বলে অনিরুদ্ধ।

—যাক গে, এসব তর্কের কথা ছেড়ে দেওয়া যাক। আপনি কি সত্যিই মল্লিকার বিয়েটা দেখবেন?

—বলছি তো, আপনারা যদি আপত্তি না করেন, তবে আমার কোন আপত্তি নেই।

—আপনার একটুও অস্বস্তি হবে না?

—একটুও না।

—কেন?

—একজন যোগ্য পাত্রের সঙ্গে যোগেশবাবুর মেয়ের বিয়ে হবে, এতে আমার তো অস্বস্তি বোধ করবার কিছু নেই। আমরা সত্যই খুশি হয়েছি ননীবাবু আপনাদের মেয়েকে একটা অপছন্দ বিয়ের দুঃখ সহ্য করতে হলো না।

—কিন্তু মনে হচ্ছে, এরা খুব দুঃখিত হয়েছে।

—কারা?

—এই সব ছেলেরা, ঐ মেয়েটি আর এইসব যারা আপনার সঙ্গে এসেছে।

—এদের দুঃখ আমার বিয়েটা হলো না বলে। আপনাদের মেয়ের বিয়ে হবে শুনে এরা দুঃখিত নয়।

—কিন্তু এরা খেলো না কেন?

—সে জন্যে দুঃখ করবেন না।

—খুকিটির তো এতক্ষণে খুব ক্ষিধে পাওয়ার কথা।

—ক্ষিদে পেয়েছে হয়তো।

—তবু খেতে রাজি হবে কি?

রাজি হবে না। যেতে দিন ওসব সাধাসাধির ঝঞ্ঝাট।

—কিন্তু…।

—কি ?

—সব দোষ তো আপনার উপর চাপাতে পারছি না।

—কেন ? হো হো করে হেসে ওঠে অনিরুদ্ধ।

—যোগেশদা তো সব জেনে শুনেই এই বিয়ে ঠিক করেছিলেন। প্রথম দোষ আর আসল দোষ যোগেশদার।

—আঃ, কি যে বলেন ননীবাবু। একবার বুঝে দেখুন, সামান্য অবস্থার এক ভদ্রলোক, যার পক্ষে সংসারের সামান্য দাবী মেটানও কত কষ্টসাধ্য,—সে ভদ্রলোক মেয়েকে ভাল পাত্রের হাতে দেবার মত একগাদা টাকা কোথা থেকে পাবেন ? ভাল-মন্দ পাত্র বাছাবাছি করতে পারেন, যোগেশবাবুর মনের অবস্থাটাও তো এমন নয়।

—যাই হোক, উনিই তো আপনাকে পছন্দ করেছিলেন।

—ঠিক কথা। আর সত্যি কথা, আমিও আশ্চর্য হয়েছিলাম, কি দেখে উনি আমাকে পছন্দ করলেন ?

—আপনি একথা যোগেশদাকে জিজ্ঞাসা করেছিলেন ?

—হ্যাঁ।

—কি বললেন যোগেশদা ?

—বললেন, আমি নাকি চমৎকার মানুষ। বলতে বলতে অনিরুদ্ধ রায়ের দু'চোখ থেকে অদ্ভুত একটা হাসির আভা ঠিক্‌রে পড়ে; যেন আগুন লাগা লজ্জার আভা। কিন্তু মুখটাকে তেমনই শান্ত-সরল খুশির আবেগে হাসিয়ে দিয়ে কথা বলেন—বলিহারি যোগেশবাবুর ধারণা।

কত স্বচ্ছন্দে হেসে হেসে কথা বলছেন ভদ্রলোক, বেহালার এই অনিরুদ্ধ-বাবু। যেন একটা বৈঠকী আসরে অন্য কোন মানুষের জীবনের গল্প বলে যাচ্ছেন। সে গল্পের সঙ্গে এই অনিরুদ্ধবাবুর জীবনের কোন সম্পর্ক নেই।

ননীকাকা অপ্রস্তুত হয়ে আনমনার মত বিড়বিড় করেন—তবু ভাবতে একটু দুঃখ হচ্ছেযে…।

—ছি ছি ; আপনারা একটুও দুঃখ করবেন না, ননীবাবু। বলতে গিয়ে ননী কাকার হাত ধরে ফেলেন অনিরুদ্ধ রায়।

এখানে যে-ঘরের ভিতরে একটা নীরব কৌতূহলের আসর, যেখানে ননী-কাকা এতক্ষণ ধরে গল্প বলে যাচ্ছেন, সে ঘরের সঙ্গেও অনিরুদ্ধ রায়ের এখন আর কোন সম্পর্ক নেই। কিন্তু গল্প-বলা অনিরুদ্ধ রায়ের হাসিটার সঙ্গে যেন একটা সম্পর্ক হয়ে গিয়েছে। নীরব ঘরের মনে কেমন-যেন একটা ভয় ধরিয়ে দিচ্ছে অনিরুদ্ধর হাসির নীরব শব্দটা। তা না হলে, নিতান্ত একটা হাসির গল্প শুনে এত গম্ভীর হয়ে যাবেন কেন মা আর জেঠিমা ; এমন-কি চারুমামাও ?

দেখতে আরও অদ্ভুত, মল্লিকার কপালে চন্দনের জ্বলজ্বলে লবঙ্গ-তিলকও

কেমন যেন থমথমে হয়ে গিয়েছে।

ননীকাকার মুখটাও কেমন যেন, বেশ একটু বিষণ্ণ। ননীকাকার কৃতিত্বের পুরনো রেকর্ডটাই বোধহয় বিষণ্ণ হয়েছে। জীবনে এই প্রথম, বর বরপক্ষ আর বর-যাত্রীকে আদর-আপ্যায়ন করা সম্ভব হয়নি। কিন্তু, কি আশ্চর্য, অনাদর-করা বরপক্ষই খুশি হয়েছে। এটা যে ননীকাকার গর্বহারা অকৃতিত্বের প্রথম রেকর্ড।

জোরে একবার কেশে, গলার ভিতরের একটা বোবা গুমোট জোর করে পরিষ্কার করে নিয়ে চারুমামা এইবার চেঁচিয়ে ওঠেন।—তুমি কিন্তু মিছিমিছি ওখানে বসে অনেক সময় নষ্ট করলে, ননী।

ননীকাকা হাসেন।—তা তো করছি। যাই হোক, এখন শুধু ওদের···

চারুমামা—না, এখন ওখানে তোমার আর কোন কাজ নেই। এখন শুধু এদিকে···।

ননীকাকা—ওখানে একটা কাজ এখনও আছে বলেই তো বলছি।

—কি কাজ ?

—আপনারা বলুন, ওরা এখন ওখানে থাকবে, না চলে যাবে ? থাকলে আমাদের কোন অসুবিধে হবে না তো ? সেটাই ওরা জানতে চায়।

—যদি বলি অসুবিধে হবে ?

—তবে ওরা চলে যাবে।

—তবে বলে দাও, অসুবিধে আছে।

—মামা ! চারুমামার মুখের দিকে অদ্ভুতভাবে তাকিয়ে, আর অদ্ভুত রকমের একটা আর্তনাদের মত স্বরে ডাক দিয়ে ফেলেছে মল্লিকা।

চারুমামা অপ্রস্তুতের মতো কুণ্ঠিতভাবে বলেন—হ্যাঁ··মিছিমিছি কথায় কথায় অনেক সময় নষ্ট হয়ে গেল। মিহিরকে আনবার জন্যে বিজয়কে এখনই রওনা করিয়ে দিই।

মল্লিকা—না।

—রাত্রি বারটা তিরিশেও একটা লগ্ন আছে।

—না।

—না মানে কি ? মিহিরকে কেউ ডাকতে যাবে না ?

—না।

—তার মানে মিহিরকেও পছন্দ হয় না ?

—না।

—আশ্চর্য ; তাহলে বিয়ে হবে না ?

—হবে !

—কার সঙ্গে হবে ?

—যে এসেছে তারই সঙ্গে হবে।

—কেন ?

ননীকাকা হঠাৎ চিৎকার করে হেসে চারুমামার বিস্মিত কেন'র একটা উত্তর দিয়ে দেন—অনিরুদ্ধবাবু চমৎকার মানুষ।

—আর মিহির বুঝি একটা…।

কথাটা শেষ করে মল্লিকার মুখের দিকে তাকিয়ে চারুমামা একটা রুষ্ট ও বিরক্ত ভ্রূভঙ্গী হানেন—কি রে, তুই কি বুঝলি বল? মিহির বুঝি একটা বাজে ··।

মুখ ফিরিয়ে, দেয়ালের গায়ে কপাল ঠেকিয়ে দিয়ে আর ছটফট করে ফুঁপিয়ে ওঠে মল্লিকা—না মামা, মিহিরবাবু বাজে হবেন কেন? মিহিরবাবু সত্যিই চমৎকার দয়ার মানুষ…কিন্তু…

—কিন্তু কি? রাগের ঝোঁকে চিৎকার করে ওঠেন চারুমামা।

ননীকাকা যেন পাল্টা চিৎকার করে জবাব দেন—কিন্তু অনিরুদ্ধবাবু চমৎকার মানুষ।

—যাক, বুঝেছি। চারুমামা যেন শ্রান্ত স্বরে একটা ধমক দিয়ে তাঁর শেষ আক্ষেপের প্রাণটাকে দমিয়ে দিলেন।—যাও বিজয়, আমার হয়ে মিহিরকে একটা ধন্যবাদ জানিয়ে বলে এস…মল্লিকা যা বলেছে তাই বলে দিয়ে চলে এস।

ব্যস্ত হয়ে ওঠেন ননীকাকা। এতক্ষণে যেন কৃতিত্বের একটা নতুন রেকর্ড সৃষ্টি করবার চান্স পেয়ে গিয়েছেন। ননীকাকার চিৎকারের হাসিতে উৎসবটা এইবার উতলা হয়ে উঠতে থাকে।—তাহলে আমি এবার আমার ডিউটিতে লেগে যাই, ছোটবউদি।

রামবাবুর স্ত্রীও আর চুপ করে থাকতে না পেরে উলু দিতে শুরু করে দিলেন।

আর, ওঘরের ভিতর থেকে এতক্ষণের বোবা ও বধিরদশার একটা বন্দিত্ব থেকে মুক্ত হয়ে আঙিনার উপর এসে যোগেশবাবু বেশ শক্ত হয়ে দাঁড়ালেন—আমি তো এই কথাই বলেছিলাম, অনিরুদ্ধ চমৎকার মানুষ। মিথ্যে বলেছিলাম কি?

জেঠিমা হাসতে গিয়ে কেঁদে ফেলেন—সে মানুষটাও তো মিথ্যে বলে যায়নি। মল্লি যাকে পছন্দ করবে, তারই সঙ্গে বিয়ে হবে। তাই তো হলো।

চারুমামার গম্ভীর মুখটাও হঠাৎ হেসে ফেলে চেঁচিয়ে ওঠে।—বেশ হলো।·· এবার তোরা কেউ পারুলকে তাড়াতাড়ি জাগিয়ে তোল। মেয়েটার খোঁপাটাকে জুঁই-এর কুঁড়ির মালা দিয়ে বেশ করে…!

## সুন্দরম্

সমস্যাটা হলো সুকুমারের বিয়ে। কি এমন সমস্যা! শুধু একটি মনোমত পাত্রী ঠিক করে শুভলগ্নে শাস্ত্রীয় মতে উদ্বাহ কার্য সমাধা করে দেওয়া; মানুষের একটা জৈব সংস্কারকে সংসারে পত্তন করে দেওয়া। এই তো!

কিন্তু বাধা আছে—সুকুমারের ব্রহ্মচর্য। বার বছর বয়স থেকে নিরামিষ ফোঁটা তিলক ধরেছে সে। আজও পায়ে সেধে তাকে মুসুরির ডাল খাওয়ান যায় না। সাহিত্য কাব্য তার কাছে অস্পৃশ্য। পাঠ্যপুস্তক ছাড়া জীবনে সে পড়েছে ক'খানি যোগশাস্ত্রের দীপিকা। বাগানের নির্জন পুকুরঘাটে গভীর রাতে একাগ্র প্রাণায়ামে কতবার শিউরে উঠেছে তার সুষুম্না। প্রতি কুম্ভকে রেচকে সুকুমার অনুভব করেছে এক অদ্ভুত আত্মিক শক্তির তড়িৎস্পর্শ, শ্বাসে প্রশ্বাসে রক্তে ও স্নায়ুতে।

সুকুমার চোখ বুজলেই দেখতে পায় তার অন্তরের নিভৃত কন্দরে সমাসীন এক বিবাগী পুরুষ। আবিষ্ট অবস্থায় কানে আসে, কে যেন বলছে—মুক্তি দে, মুক্তি দে। জপ ছেড়ে চোখ মেলে তাকালেই দেখতে পায়, কার এক গৈরিক উত্তরীয় ক্ষণিকের দেখা দিয়ে মিলিয়ে গেল বাতাসে।

সুকুমার বন্ধুদের অনেকবার জানিয়েছে—বাস্, এই এগজামিনটা পর্যন্ত, তার পর আর নয়। হিমালয়ের ডাক এসে গেছে আমার।

সুকুমারের বাবা কৈলাসডাক্তার বলতেন—প্রোটিনের অভাব। পেটে দুটো ভালো জিনিস পড়ুক, গায়ে মাংস লাগুক, এসব ব্যামো দু'দিনেই কেটে যাবে। কত পাকামি দেখলাম!

কিন্তু মা, পিসিমা, ছোটবোন রাণু আর ঝি, তাদের মন প্রবোধ মানে না। সকলে মিলে চেপে ধরলো কৈলাসডাক্তারকে—যত শীগগির পার পাত্রী ঠিক করে ফেল আর দেরী নয়!

ঝিয়ের কোঁদল তো লেগেই আছে—ছি ছি, সংসারে থেকেও ছেলের বনবাস। ছোটজাতের ছোটঘরেও কেউ এমন কসাইপনা করে না বাপু।

সমস্যা সমাধানের ব্যবস্থা হলো। কৈলাসবাবু পাত্রী দেখবেন। ভগ্নীপতি কানাইবাবু সুকুমারের মতিগতির চার্জ নিলেন। যেমন করে পারেন কানাইবাবু সুকুমারকে সংসারমুখো করবেন।

পাশের খবর বেরিয়েছে। কানাইবাবু সুকুমারকে দিয়ে জোর করে দরখাস্তে সই করালেন! নাও, সই কর। মুন্সেফী চাকরী ঠাট্টার নয়! সংসারে থেকেও সাধনা হয়। ঐ যাকে বলে, পাঁকাল মাছের মত থাকবে। জনকরাজা যেমন ছিলেন।

বাড়ির বিষন্ন আবহাওয়া ক্রমে উৎফুল্ল হয়ে আসছে। কৈলাসবাবু পাত্রী দেখে এসেছেন। এখন সমস্যা সুকুমারকে কোন মতে পাত্রী দেখাতে নিয়ে যাওয়া। কানাইবাবু সকলকে আশ্বস্ত করলেন—কিছু ভাববার নেই; সব ঠিক হো যায়েগা।

সংসারের ওপর সুকুমারের এই নির্লেপ, এখনও কেটে যায়নি ঠিকই! তবু একটু চাঞ্চল্য, আচারে আচরণে রক্তমাংসের মানুষের মেজাজ এক আধটুকু দেখা দিয়েছে যেন।

তবু একবার পড়ার ঘরে কানাইবাবুর সঙ্গে সুকুমারের একটা বচসা শোনা গেল। বাড়ির সবারই বুক দুরদুর করে উঠলো। ব্যাপার কি?

কানাইবাবুর কথার ফাঁদে পড়ে সুকুমারকে উপন্যাস পড়তে হয়েছে, জীবনে এই প্রথম। নাভিমূলে চন্দনের প্রলেপ দিয়ে, অগুরু পুড়িয়ে ঘরের বাতাস পবিত্র করে নিয়ে অতি সাবধানে পড়তে হয়েছে। বলবান ইন্দ্রিয়গ্রাম, কি হয় বলা তো যায় না।

কিন্তু উপন্যাস না নরক। যতসব নীচ রিপুসেবার বর্ণনা। সমস্ত রাত ঘুম হয় নি, এখনও গা ঘিন ঘিন করছে।

সুকুমার বলে—আপনাকে এবার ওয়ার্নিং দিয়ে ছেড়ে দিলাম কানাইবাবু।

মানে অপমানে সম্পূর্ণ উদাসীন কানাইবাবু বললেন—আজ সন্ধ্যেয় সিনেমা দেখাতে নিয়ে যাব তোমায়। যেতেই হবে ভাই, তোমার আজ্ঞাচক্রের দিব্যি। তা ছাড়া ভাল ছবি, ধ্রুবের তপস্যা। মনটাও তোমার একটু পবিত্র হবে।

কানাইবাবুর এক্সপেরিমেণ্ট বোধহয় সার্থক হয়ে উঠলো। ক'দিন পরেই দেখা গেল, সুকুমার কাব্য পড়ছে, কোন্ এক আখড়ায় গিয়ে মাথুর শুনে এসেছে, ঘন-ঘন সিনেমায় যাচ্ছে। এদিকে অ্যাপয়েণ্টমেণ্ট পত্রও চলে এসেছে।

কিন্তু অনাসক্তির ঘোর সম্পূর্ণ কাটেনি। আজকাল সুকুমারের অতীন্দ্রিয় আবেশ হয়। জ্যোৎস্না রাতে বাগানে একা বসে বসে নেবুফুলের সুগন্ধে মনটা অকারণে উড়ে চলে যায়—ধূলিধূসর সংসারের বন্ধন ছেড়ে যেন আকাশের নীলিমায় সাঁতার দিয়ে বেড়ায়! একটা বিষণ্ণ সুখকর বেদনা। কিসের অভাব! কাকে যেন চাই! কে সেই না-পাওয়া? দীর্ঘশ্বাস চাপতে গিয়ে লজ্জা পায় সুকুমার।

রাত করে সিনেমা দেখে বাড়ি ফিরবার পথে কানাইবাবু সুকুমারকে জিজ্ঞেস করলেন—নাচটা কেমন লাগলো?

সুকুমার সহসা উত্তর দিল না। একটু চুপ করে থেকে বললো—কানাইবাবু?

—কি?

—মানুষের মাঝে আমি বাঁচিবারে চাই।

—নিশ্চয়। কালই চল বারাসত। যাদব ঘোষের মেয়ে বনলতা। তোমার মেজদি যেতে লিখেছে। আর বাবা তো আগেই দেখে এসেছেন।

উকীলের মুহুরী যাদব বোস। বংশ ভাল আর মেয়ে বনলতা দেখতে ভালই। যাদব বোস অল্পপণে সৎপাত্র খুঁজছেন।

মেজদি একটি বছর পনের বয়সের মেয়েকে হাত ধরে সামনে টেনে নিয়ে এলেন।—ভাল করে দেখে নে সুকু, মনে যেন শেষে কোন খুঁতখুঁত না থাকে।

যাত্রাদলের রাজকুমারীর মত মেয়েটাকে যতদূর সম্ভব জবরজং করে সাজানো হয়েছে! বিরাট একটা ঝকমকে বেনারসী শাড়ি আর পুরু সাটিনের জ্যাকেট। পাড়ার মেয়েদের কাছ থেকে ধার-করা চুড়ি রুলি বালা ও অনন্ত, কনুই পর্যন্ত

বোঝাই করা দুটি হাত। ঘামে চুপসে গেছে কপালের টিপ, পাউডারের মোটা খড়ির স্রোত গাল বেয়ে গড়িয়ে পড়ছে গলার ওপর। মেয়েটি দম বন্ধ করে, চোখের দৃষ্টি হারিয়ে যেন যজ্ঞের পশুর মত এসে দাঁড়ালো।

বনলতার শক্ত খোঁপাটা চট করে খুলে, চুলের গোছা দু'হাতে তুলে ধরে মেজদি বললেন—দেখে নে সুকু। গাঁয়ের মেয়ে হলে হবে কি? তেলচিটে ঘাড নয়, যা তোমাদের কত কলেজের মেয়ের দেখেছি। রামোঃ।

মেজদি যেন ফিজিয়লজি পড়াচ্ছেন। বনলতার থুতনিটা ধরে এদিক ওদিক ঘুরিয়ে দেখালেন। চোখ মেলে তাকাতে বললেন—ট্যারা কানা নয়। পায়চারী করালেন—খোঁড়া নয়। সুকুমারের মুখের সামনে বনলতার হাতটা টেনে নিয়ে আঙুলগুলি ঘেঁটে ঘেঁটে দেখালেন—দেখছিস তো, নিন্দে করার জো নেই!

দেখার পালা শেষ হলো। বাড়ি ফিরে কানাইবাবু জিজ্ঞাসা করলেন—কি যোগীবর, পছন্দ তো?

সুকুমার চুপ করে বসে রইল। মুখের চেহারা প্রসন্ন নয়। কানাইবাবু বুঝলেন, এক্ষেত্রে মৌনং অসম্মতি লক্ষণং!

—সিনেমায় বনানী দেবীর নাচ দেখে দেখে চোখ পাকিয়েছ ভায়া, এ সব মেয়ে কি পছন্দ হয়!—কানাইবাবু মনের বিরক্তি মনে চেপে রাখলেন।

পিসিমা বললেন—ছেলের আপত্তি তো হবেই। হা-ঘরের মেয়ে এনে হবে কি? মুহুরীর-টুহুরীর সঙ্গে কুটুম্বিতা চলবে না।

সুন্দরী মেয়ে চাই। এইটেই বড় বাধা হয়ে দাঁড়িয়েছে এখন। কৈলাসডাক্তার পাত্রী দেখেছেন আর বিপদের কথা এই যে, তাঁর চোখে অসুন্দর তো কেউ নয়। তাই কৈলাসডাক্তার কাউকে সুন্দরী বলে সার্টিফিকেট দিলেই চলবে না। এ বিষয়ে তাঁর রুচি সম্বন্ধে সকলের যথেষ্ট সংশয় আছে। প্রথম ছেলে, জীবনসঙ্গিনী নিয়ে ঘর করতে হবে যাকে, তারই মতটা গ্রাহ্য। তারপর আর সকলের।

কৈলাসবাবু নিজে কুরূপ। কুৎসা করা যাদের আনন্দ তারা আড়ালে বলে 'কালো জিভ' ডাক্তার। ভদ্রলোকের জিভটাও নাকি কালো। যৌবনে এ গঞ্জনা কৈলাসডাক্তারকে মর্মপীড়া দিয়েছে অনেক। আজ প্রৌঢ়ত্বের শেষ ধাপে এসে সেই পীড়িত মর্মের কোন অভিমান আর নেই।

বাংলোর বারান্দায় সোফায় বসে নিবিষ্ট মনে কৈলাসডাক্তার এই কথাই ভাবছিলেন। এই রূপতত্ত্ব তাঁর কাছে দুর্বোধ্য। আজ পঁচিশ বছর ধরে যে ঝানু সার্জন ময়নাঘরে মানুষের বুক চিরে দেখে এসেছে, তাকে আর বোঝাতে হবে না, কা'কে সোনার দেহ বলে! মানুষের অন্তরঙ্গ রূপ-এর পরিচয় কৈলাসডাক্তারের মত আর কে জানে! কিন্তু তাঁর এই ভিন-জগতের সুন্দরম্, তাকে কদর দেবার মত দ্বিতীয় মানুষ কৈ? দুঃখ এইটুকু।

হঠাৎ শেকল-বাঁধা হাউণ্ডটার বিকট চিৎকার আর লাফঝাঁপ। ফটক ঠেলে হুড়মুড় করে ঢুকলো মানুষের ব্যঙ্গমূর্তি কয়েকটি প্রাণী। যদু ডোম আর নিতাই

সহিস দৌড়ে এল লাঠি নিয়ে।

যদু ও নিতাইয়ের গলাধাক্কা গ্রাহ্য না করে ফটকের ওপর জুৎ করে বসলো একটা ভিখারী পরিবার। নোংরা চটের পোঁটলা, ছেঁড়া মাদুর, উনুন, হাঁড়ি, ক্যানেস্তারা, পিঁপড়ে ও মাছি নিয়ে একটা কদর্য জগতের অংশ। সোরগোল শুনে সবাই বেরিয়ে এল।

কৈলাসবাবু বললেন—কে রে এরা যদু? চাইছে কি?

—এ ব্যাটার নাম হাবু বোষ্টম, তাঁতীদের ছেলে। কুষ্ঠ হয়ে ভিক্ষে ধরেছে।

কুষ্ঠী হাবু তার পট্টিবাঁধা হাত দুটো তুলে বললো—কৃপা করো বাবা!

—এই বুড়ীটা কে?

—এ মাগীর নাম হামিদা। জাতে পশ্চিমা বেদিয়া, বসন্তে কানা হবার পর দল ছাড়া হয়েছে। ও এখন হাবুরই বৌ।

হামিদা কোলের ভেতর থেকে নেকড়ায় জড়ানো ক'মাসের একটা ছেলেকে দু'হাতে তুলে ধরে নকল কান্নায় কঁকিয়ে কঁকিয়ে বললো—বাচ্চাকা জান হুজুর! এক পিয়ালী দুধ হুজুর! এক মুঠ্‌ঠি দানা হুজুর!

—আর এই ধিঙ্গি ছুঁড়িটা কে? পিসিমা প্রশ্ন করলেন।

—ওর নাম তুলসী। হাবু আর হামিদার মেয়ে।

—আপন মেয়ে?

—হ্যাঁ পিসিমা। যদু উত্তর দিল।

তুলসী একটা কলাই-করা থালা হাতে চুপ করে বসে আছে। পরিধানে খাটো একটা নোংরা পর্দার-কাপড়, বুকের ওপর থেকে গেরো দিয়ে ঝোলানো। আভরণের মধ্যে একটা কৌড়ির তাবিজ।

দেখবার মত চেহারা এই তুলসীর! বছর চৌদ্দ বয়স, তবু সর্বাঙ্গে একটা রূঢ় পরিপুষ্টি। ডাকিনীর টেরাকোট্টা মূর্তির মত কালি-মাড়া শরীর। মোটা থ্যাবড়া নাক। মাথার বেঢপ খুলিটা যেন একটা চোট লেগে টেরে-বেঁকে গেছে। বড় বড় দাঁত, জুড়ে যেন একটা দস্তুর হিংসে ফুটে রয়েছে। মুখের সমস্ত পেশী ভেঙে-চুরে গেছে, ছন্নছাড়া বিক্ষোভে। এ মুখের দিকে তাকিয়ে দাতাকর্ণও দান ভুলে যাবে, গা শিরশির করবে। কিন্তু যদু বললো—তুলসীর ভিক্ষের রোজগারই নাকি এদের পেটভাতের একমাত্র নির্ভর।

হাবু ঠিক ভিক্ষে করতে আসেনি। মিউনিসিপ্যালিটি এদের বস্তি ভেঙে দিয়েছে। নতুন আফিমের গুদাম হবে সেখানে। শহরের এলাকায় এদের থাকবার আর হুকুম নেই।

হাবু কান্নাকাটি করলো—একটা সার্টিফিকেট দিন বাবা। মুচিপাড়ার ভাগাড়ের পেছনে থাকবো। দীননাথের দিব্যি, হাঠবাজারে ঘেঁসবো না কখনো। তুলসীই ভিক্ষে খাটবে, ওর তো আর রোগ বালাই নেই।

পিসিমা বললেন—যেতে বল, যেতে বল। গা ঘিন্ ঘিন্ করে। কিছু দিয়ে

বিদেয় করে দে রাণু।

রাণু বললো—আমার ছেঁড়া ফ্লানেলের ব্লাউজটা দিয়ে দিই। এই শীতে তবু ছেলেটা বাঁচবে।

—হ্যাঁ দিয়ে দে। থাকে তো একটা ছেঁড়া শাড়িও দিয়ে দে। বয়স হয়েছে মেয়েটার, লজ্জা রাখতে হবে তো।

কৈলাসডাক্তার বললেন—আচ্ছা যা তোরা। সার্টিফিকেট দেব, কিন্তু খবরদার হাটবাজারে আসিস না।

হাবু তার সংসারপত্র নিয়ে আশীর্বাদ করে চলে গেলে তুলসীর কথাটাই আলোচনা হলো আর একবার। কৈলাসবাবু হেসে বললেন—দেখলে তো সুন্দরী তুলসীকে! ওরও বিয়ে হয়ে যাবে, জানো?

ঝি উত্তর দিল—বিয়ে হবে না কেন? সবই হবে। তবে সেটা আর বিয়ে নয়।

কৈলাসবাবু একটি পাত্রী দেখে এসেছেন। নন্দ দত্তের বোন দেবপ্রিয়া। মেয়েটি ভালই, তবে সুকুমার একবার দেখে আসুক।

দেখান হল দেবপ্রিয়াকে। মেদের প্রাচুর্যে বয়স ঠিক ঠাহর হয় না। চওড়া কপাল, ছোট চিবুক, গোল গোল চোখ। গায়ের রঙ মেটে, কিন্তু সুমসৃণ। ভারি ভুরু দু'টোতে যেন তিব্বতী উপত্যকার ধূর্ত একটু ছায়া, প্রচ্ছন্ন এক মাঙ্গোলিনীকে ইসারায় ধরিয়ে দিচ্ছে। ঠোঁটে হাসি লেগেই আছে। সে বোধহয় জানে, তার এই অপ্রাকৃত পৃথুলতা লোক হাসাবার মতই। দেবপ্রিয়ার গলা মিষ্টি, গান গায় ভাল।

সুকুমার হ্যাঁ না কিছুই বলে না। বলা তার স্বভাব নয়। বোঝা গেল, এ মেয়ে তার পছন্দ নয়।

পিসিমাও বললেন—হবেই না তো পছন্দ। শুধু গলা দিয়েই তো আর সংসার করা যায় না। তা ছাড়া নন্দরা বংশেও খাটো।

কৈলাসডাক্তার দুশ্চিন্তায় পড়লেন। সমস্যা ক্রমেই ঘোরালো হচ্ছে। এ মোটেই সহজ ব্যাপার নয়। নানা নতুন উপসর্গ দেখা দিচ্ছে একে একে। শুধু সুন্দরী হলেই চলবে না। বংশ, বিত্ত, শিক্ষা ও রুচি দেখতে হবে।

মাঝে পড়ে পুরুত ভটচাযিয় আরও খানিকটা ইন্ধন জুগিয়ে গেছেন। সমস্যাটা ক্রমেই তেতে উঠেছে। ভটচাযিয বাড়ির সকলকে বুঝিয়ে গেছেন—নিতান্ত আধ্যাত্মিক এই বিয়ে জিনিসটা। কুলনারীর গুণ-লক্ষণ মিলিয়ে পাত্রী নির্বাচন করতে হবে। গৃহিণী সচিব সখি প্রিয়শিষ্যা, সব যাচাই করে দেখতে হবে। সারাজীবনের ধর্মসাধনার অংশভাগিনী, এ ঠাট্টার ব্যাপার নয়। ধরে বেঁধে একটা নিয়ে এলেই চলবে না। ওসব যাবনিক অনাচার চলবে না।

হ্যাঁ, তবে সুন্দরী হওয়া চাই-ই। কারণ সৌন্দর্য একটা দেবসুলভ গুণ।

এবার যতদূর সম্ভব সাবধানে, খুব ভেবেচিন্তে কৈলাসডাক্তার এক পাত্রী দেখে এলেন। অনাদি সরকারের মেয়ে অনুপমা, সুশিক্ষিতা ও সুন্দরী।

অনুপমার বয়সএকটু বেশি। রোগা বা অতিতন্বী দুই-ই বলা যায়। মুখশ্রী আছে কি না-আছে তা বিতর্কের বিষয়। তবে চালচলনে সুরুচির আবেদন আছে নিশ্চয়। রূপে যেটুকু ঘাটতি তা পুষিয়ে গেছে সুশিক্ষার হ্লাদিনী গুণে।

প্রতিবাদ করলো রাণু।—না, ম্যাচ হবে না। যা ঝিরকুট চেহারা মেয়ের!

ঋষি বালকের মত কাঁচা মন সুকুমারের। হাঁ-না বলা তার ধাতে সম্ভব নয়। কিম্বা অতিরিক্ত লজ্জা, তাও হতে পারে। তবে তার আচরণেই বোঝা গেল, এ বিয়েতে সে রাজী নয়।

পিসিমা বললেন—ভালই হল জানি তো, কী কিপ্‌টে এই অনাদি চাষা। বিনাখরচে কাজ সারতে চায়। পাত্র যেন পথে গড়াচ্ছে।

দৈবজ্ঞী মশায় এসে পিসিমাকে স্মরণ করিয়ে দিলেন—পাত্রীর রাশি আর গণ খুব ভাল করে মিলিয়ে দেখবেন পিসিমা। ওসব কোন তুচ্ছ করার জিনিস নয়।

—সবই গ্রহের কৃপা। দৈবজ্ঞী সুকুমারের কোষ্ঠী বিচার করে বাড়ির সকলকে বড় রকম একটা প্রেরণা দিয়ে চলে গেলেন।—যা দেখছি তা তো বড়ই ভাল মনে হচ্ছে। পতাকীরিষ্টি আর নেই, এবার কেতুর দশা চলেছে। এই বছরের মধ্যে ইষ্টলাভ। সুন্দরী রামা, রাজপদং, ধনসুখং। আর, আর কত বলবো।

—এই ছুঁড়ি ওখানে কি করছিস? কৈলাসবাবু ধমকে উঠলেন। সুকুমারের পড়ার ঘরের সামনের বারান্দায় ফুলগাছের টবের কাছে বসে আছে তুলসী। হাতে কলাই-করা থালাটা।

যদু কোত্থেকে এসে একসঙ্গে হুমকি দিল।—ওঠ্ এখান থেকে হারামজাদি! কেমন ঘুপটি মেরে বসে আছে চুরির ফিকিরে।

কৈলাসডাক্তার বললেন—যাক্, গালমন্দ করিস নে। খিড়কির দোরে গিয়ে বসতে বল।

সামনে কানাইবাবুকে পেয়ে কৈলাসডাক্তার বললেন—কি কানাই? এবার আমাকে বিড়ম্বনা থেকে একটু রেহাই দেবে কি না? সুন্দরী পাত্রী জুটলো তোমাদের?

—আজ্ঞে না! চেষ্টার তো ত্রুটি করছি না।

—চেষ্টা করেও কিছু হবে না। তোমাদের সুন্দরের তো মাথামুণ্ড কিছু নেই।

—কি রকম?

—কি রকম আবার? চুল কালো হলে সুন্দর আর চামড়া কালো হলে কুৎসিত। এই কথাটা কি মহাব্যোমে লেখা আছে, শাশ্বত কালি দিয়ে?

একটু চুপ করে থেকে কৈলাসডাক্তার বললেন—পদ্মপত্র যুগ্মনেত্র পরশয়ে শ্রুতি। ধন্যি বাবা কাশীরাম! একবার ভাব তো কানাই, কোনো ভদ্রলোকের যদি

নাক থেকে কান পর্যন্ত ইয়া দুটো চোখ ছড়িয়ে থাকে, কী চীজ হবে সেটা!

কানাইবাবু বললেন—যা বলেছেন। কত যে বাজে সংস্কারের সাত-পাঁচ রয়েছে লোকের। তবে মানুষের রূপের একটা স্ট্যাণ্ডার্ড অবশ্য আছে। আনথ্রপলজিস্টরা যেমন বলেন…।

—অ্যানথ্রপলজিস্ট না চামড়াওয়ালা। কৈলাসবাবু চড়া মেজাজে বললেন—আসুক একবার আমার সঙ্গে ময়নাঘরে। দুটো লাসের ছাল ছাড়িয়ে দিচ্ছি। চিনে বলুক দেখি, কে ওদের আলপাইন নেগ্রিটো আর কে প্রোটো-অষ্ট্রাল। দেখি ওদের বংশবিদ্যের মুরোদ। মেলা বকো না আমার কাছে।

কানাইবাবু সরে পড়ার পথ দেখলেন।

—জান কানাই, আমাকে আড়ালে সবাই কালোজিভ বলে ডাকে। বর্বর আর গাছে ফলে? একটা বাজে টাবু ছাড়বার শক্তি নেই, সভ্যতার গর্ব করে! আধুনিক হয়েছে! যত সব ফাজিলের দল!

কৈলাসডাক্তার ক্ষুব্ধ লাল চোখ দুটিকে শান্ত করে চুরুট ধরালেন।

সেদিন সন্ধ্যাবেলা সত্যদাসের বাড়িতে ভাল একটি পাত্রী দেখে খুশি মনে কৈলাসডাক্তার ফিরলেন। ফটকে পা দিয়েই দেখলেন, সুকুমারের পড়ার ঘরের সামনে বসে যদু আর নিতাই তুলসীর সঙ্গে হাসি-মস্করা করছে।

—এই রাস্কেল সব! কি হচ্ছে ওখানে?

তুলসী ওর থালা হাতে নিয়ে আর দৌড় দিয়ে পালিয়ে গেল। যদু নিতাই আমতা আমতা করে কিছু একটা গুছিয়ে বলতে বৃথা চেষ্টা করে চুপ করে রইল। কৈলাসবাবু সুকুমারকে ডেকে বললেন—ঘরের দোর খোলা রাখ কেন? সেই ভিখিরি ছুঁড়িটা কদিন থেকে ঘুরঘুর করছে এদিকে। খুব নজর রাখবে, কখন কি চুরি করে সরে পড়ে, বলা যায় না।

সুকুমারের মাকে ডেকে কৈলাসবাবু জানালেন—সত্যদাসের মেয়ে মমতাকে দেখে এলাম। একরকম পাকা কথাই দিয়ে এসেছি। এবার সুকুমার আর তোমরা দেখে এস। আমায় আর নাকে দড়ি দিয়ে ঘুরিও না।

যথারীতি মমতাকে দেখে আসা হলো। মমতার রূপে অসাধারণত্ব আছে, সন্দেহ নেই। যেন একটি অমাবস্যা' কুমারী, ঘুটঘুটে কালো। সমস্ত অবয়বে একটা সুপেশল কাঠিন্য। মনিবন্ধ ও কনুইয়ের মজবুত হাড় আর হাতপায়ের রোমঘন পারুষ্য পুরুষকে লজ্জা দেয়। চওড়া করোটির ওপর অতিকুঞ্চিত স্থূলতন্তু চুলের ভার, নীলগিরির চূড়ার ওপর মেঘস্তবকের দৃশ্যটা মনে পড়িয়ে দেয়। মূর্তির শিল্পীরা অবশ্য খুশি হয়ে বলবেন, এ যেন এক দৃঢ়া দ্রবিড়া নায়িকার মূর্তি। মমতার প্রখর দৃষ্টির সামনে সুকুমারই সঙ্কুচিত হল। বরমালা-কাঙাল অবলার দৃষ্টি এ নয়; বরং এক অকুতোলজ্জা স্বয়ংবরার জিজ্ঞাসা যেন জলজল করছে মমতার দুই চোখে।

সত্যবাবু গুণপনার পরিচয় দিলেন।—বড় পরিশ্রমী মেয়ে, কারণ স্বাস্থ্য খুব

ভাল। ছাত্রীজীবনে প্রতিবছর স্পোর্টে প্রাইজ পেয়ে এসেছে।

মেয়ে দেখে এসে সুকুমার মুখভার করে শুয়ে রইল। রাণু বললো—এ নিশ্চয় রাক্ষসগণ।

পিসিমাও একটু বিমর্ষ হয়ে বললেন—হ্যাঁ, সেই তো কথা। বড় হট্টাকট্টা চেহারা। নইলে ভাল বরপণ দিচ্ছিল, দানসামগ্রীও।

তবু কৈলাসডাক্তার তোড়জোড় করছেন। মমতারই সঙ্গে বিয়ে একরকম ঠিক। এবার একটু শক্ত হয়েছেন তিনি। দশজনের দশ কথার চক্রে আর ভূত সাজতে পারবেন না।

কিন্তু যা কখনো হয়নি, তাই হল। সুকুমারের প্রকাশ্য বিদ্রোহ। সুকুমার এবার মুখ খুলেছে। রাণুকে ডেকে নিয়ে জানিয়ে দিয়েছে—সত্যদাসের সঙ্গে বড় গলাগলি দেখছি বাবার! ওখানে যদি বিয়ে ঠিক হয়, তবে একটু আগে ভাগে আমায় জানাবি। আমি যুদ্ধে সার্ভিস নিচ্ছি।

কথাটা শুনে পিসিমার গায়ে কাঁটা দিয়ে উঠলো। সুকুমারের মা রান্না ছেড়ে বৈঠকখানায় গিয়ে কৈলাসবাবুর সঙ্গে একপ্রস্থ বাক্‌যুদ্ধ সেরে এলেন। কিন্তু ফল হল না কিছুই। কৈলাসবাবু এবার অটল।

সুকুমারের মা কেঁদে ফেললেন—ঐ হদকুচ্ছিত মেয়ের সঙ্গে বিয়ে! তোমার ছেলে ঐ মেয়ের ছায়া মাড়াবে ভেবেছ? এমন বিয়ে না দিয়ে ছেলের হাতে চিমটে দিয়ে বিদেয় করে দাও না!

কৈলাসবাবুর অটলতার ব্যতিক্রম হল না কিছুই। তিনি শুধু একটা দিন স্থির করার চেষ্টায় রইলেন।

সুকুমার মারমূর্তি হয়ে রাণুকে বললো—সেই দৈবজ্ঞীটা এবার এলে আমায় খবর দিবি তো!

—কোন্ দৈবজ্ঞী?

—ঐ যে বেটা সুন্দরী রামাটামা বলে গিয়েছিল। জিভ উপড়ে ফেলবো ওর।

আড়ালে দাঁড়িয়ে কৈলাসডাক্তার শুনলেন এ বার্তালাপ। রাগে ব্রহ্মতালু জ্বলে উঠলো তাঁর! সুকুমারের মাকে ডেকে প্রশ্ন করলেন—কি পেয়েছ?

শঙ্কিত চোখে কৈলাসবাবুর দিকে তাকিয়ে সুকুমারের মা বললেন—কি হয়েছে?

—ছেলের বিয়ে দিতে চাও?

—কেন দেব না?

—সৎপাত্রী চাও, না সুন্দরী পাত্রী চাও?

সুকুমারের মা ভেবে নিয়ে ভয়ে ভয়ে বললেন—সুন্দরী পাত্রী।

—বেশ তবে লিখে দাও আমাকে, সুন্দরী কাকে বলে। তন্বী শ্যামা পক্ক-বিম্বাধর, আরও যা আছে সব লিখে দাও। আমি সেই ফর্দ মিলিয়ে পাত্রী দেখবো।

এই বিদঘুটে প্রস্তাবে সুকুমারের মা'র মেজাজও ধৈর্য হারাবার উপক্রম করলো। তবু মনের ঝাঁজ চেপে নিয়ে বললেন—তার চেয়ে ভাল, তোমায় পাত্রী দেখতে হবে না আমরা দেখছি।

—ধন্যবাদ। খুব ভাল কথা। এবার তা হলে আমি দায়মুক্ত।

হ্যাঁ।

কৈলাসডাক্তার এখন অনেকটা সুস্থির হয়েছেন। হাসপাতালে যান আসেন। রুগী নিয়ে, ময়নাঘরের লাস নিয়ে দিন কেটে যায়। যেমন আগে কাটতো।

বাগানের দিকে একটা হট্টগোল। কৈলাসডাক্তার এগিয়ে গিয়ে দেখেন, যদু-ডোম আর নিতাই তুলসীকে ঘাড় ধরে হিড়হিড় করে টেনে বাগানের ফটক দিয়ে বার করে দিচ্ছে।

—কি ব্যাপার নিতাই?

—বড় পাজি এ ছুঁড়িটা, হুজুর। পয়সা দেয়নি বলে দাদাবাবুর ঘরে ঢিল ছুঁড়ছিল। আর, এই দেখুন আমার হাত কামড়ে দিয়েছে।

কৈলাসডাক্তার বললেন—বড বাড বেড়েছে ছুঁড়ির। ভিখিরীর জাত, দয়া করলেই কুকুরের মত মাথায় চড়ে। কেবলই দেখছি মাস তিন চার থেকে শুধু এদিকেই নজর। এবার এলে পুলিশে ধরিয়ে দিবি।

তুলসী ফটকের বাইরে গিয়েও মত্তা বাতুলীর মত আরও কয়েকটা ইটপাট-কেল ছুঁড়ে চলে গেল। কৈলাসডাক্তার বললেন—সব সময় ফটকে তালা বন্ধ রাখবে।

সেদিনই সন্ধ্যেবেলা। অনেক রাতে রুগী দেখে বাড়ি ফিরতেই কৈলাসডাক্তার দেখলেন, ফটক খুলে অন্ধকারে চোরের মত পা টিপে-টিপে সরে পড়ছে তুলসী। কৈলাসবাবুকে দেখে আরও জোরে দৌড়ে পালিয়ে গেল! কৈলাসডাক্তার হাঁক দিতেই যদু ও নিতাই হাজির হল লাঠি হাতে।

অত্যন্ত বিরক্ত হয়ে কৈলাসডাক্তার বললেন—এ কি? ফটক খোলা, বারান্দায় আলো জ্বলছে, সুকুমারের ঘরে আলো, আমার বৈঠকখানা খোলা; তোমরা সব জেগেও রয়েছ, অথচ ছুঁড়িটা বেমালুম চুরি করে সরে পড়লো!

কৈলাসডাক্তার সমস্ত ঘর তন্নতন্ন করে দেখলেন।—আমার ঘরটা সব তছনছ করেছে কে? টেবিল থেকে নতুন বেলেডোনার শিশিটাই বা গেল কোথায়?

অনেকক্ষণ বকাবকি করে শান্ত হলেন কৈলাসডাক্তার। কিছু চুরি হয়নি বলেই মনে হল।

পরের দিন। দিনটা আজ ভাল নয়। সকাল থেকে বিকেল পর্যন্ত আকাশে দুর্যোগ ঘনিয়ে আছে। কানাইবাবু এসে কৈলাসডাক্তারকে জানালেন—সুন্দরী পাত্রী পাওয়া গেছে। জগৎ ঘোষের মেয়ে। সুকুমারের এবং আর সবারও পছন্দ হয়েছে। বংশে শিক্ষায় ও গুণে কোন ত্রুটি নেই।

কৈলাসডাক্তার বললেন—বুঝলাম, তোমরা কল্পতরুর সন্ধান পেয়েছ, সুখবর।

—আপনাকে আজ রাত্রে আশীর্বাদ করতে যেতে হবে।

—তা, যাব।

যদুডোম এসে তখুনি খবর দিলে, তিনটে লাস এসেছে ময়না তদন্তের জন্য। কৈলাসডাক্তার বললেন—চল রে যদু! এখনি সেরে রাখি। রাত্রে আমার নানা কাজ রয়েছে।

ময়নাঘরে এসে কৈলাসডাক্তার বললেন—বড় মেঘলা করেছে রে। পেট্রো-মাক্স বাতি দুটো জ্বেলে দে।

যন্ত্রপাতিগুলো গামলায় সাজিয়ে আস্তিন গুটিয়ে নিয়ে কৈলাসডাক্তার বললেন—রাত হবে নাকি রে যদু?

—আজ্ঞে না। দুটো আগুনে পোড়া লাস, পচে পাঁক হয়ে গেছে। ও তো জানা কেস, আমি চিরে ফেড়ে দেব। বাকি একটা শুধু…।

—নে কোন্‌টা দিবি, দে! কৈলাসডাক্তার করাত হাতে টেবিলের পাশে দাঁড়ালেন।

লাসের ঢাকাটা খুলে ফেলতেই কৈলাসডাক্তার চম্‌কে উঠলেন—অ্যাঁ, এ কে রে যদু?

যদু ততক্ষণে আলগোছে সরে পড়ে ঘরের বাইরে গিয়ে দাঁড়িয়েছিল। কৈলাস ডাক্তারের প্রশ্নে ফিরে এসে বললো—হ্যাঁ হুজুর তুলসীই, সেই ভিখিরী মেয়েটা।

কৈলাসডাক্তার বোকার মত যদুর দিকে কিছুক্ষণ তাকিয়ে রইলেন। যদু চটপট হাত চালিয়ে তুলসীর নোংরা শাড়ীটা আর গায়ের ছেঁড়া কোটটা খুলে মেঝের ওপর ছুঁড়ে ফেলে দিল। আবার বাইরে যাবার চেষ্টা করতেই কৈলাস-ডাক্তার বললেন—যাচ্ছিস কোথায়? স্পিরিট দিয়ে লাসটা মোছ ভাল করে। ইউক্যালিপটাসের তেলের বোতলটা দে। কিছু কর্পূর পুড়তে দে, আরও একটা বাতি জ্বাল।

—ওয়ান মোর আনফর্চুনেট!

কথাটার মধ্যে যেন একটু বেদনার আভাস ছিল। তুলসীর লাসে হাত দিলেন কৈলাসডাক্তার।

করাতের দু'পোচে খুলিটা দুভাগ করা হল। কৈলাসডাক্তারের হাতের ছুরি ফোঁস ফোঁস করে সনিশ্বাসে নেচে কেটে চললো লাসের উপর। গলাটা চিরে দেওয়া হল। সাঁড়াশি দিয়ে পটপট করে পাঁজরাগুলো উল্টে দিলেন কৈলাস-ডাক্তার।

যেন ঘুমে ঢলে রয়েছে তুলসীর চোখের পাতা। চিমটে দিয়ে ফাঁক করে কৈলাসডাক্তার দেখলেন, নিশ্চল দুটি কণীনিকা যেন নিদারুণ কোন অভিমানে নিষ্প্রভ হয়ে আছে। শুকিয়ে কুঁচিয়ে গেছে চোখের শ্বেতপটল। সুজলা অশ্রু-শীলা নাড়ীগুলো অতিস্রাবে বিষণ্ণ।

—ইস, মরার সময় মেয়েটা কেঁদেছে খুব। কৈলাসডাক্তার বললেন।

যদু বললো—হ্যাঁ হুজুর, কাঁদবেই তো। সুইসাইড কিনা! করে ফেলে তো ঝোঁকের মাথায়। তারপর খাবি খায়, কাঁদে আর মরে!

—গলা টিপে মারেনি তো কেউ? কৈলাসডাক্তার খুঁটিয়ে খুঁটিয়ে পরীক্ষা করলেন। কৈ কোন আঘাতের চিহ্ন নেই! গুচ্ছ গুচ্ছ অম্লান স্বররজ্জু, শ্বাসবহা নালিটাও তেমনি প্রফুল্ল। অজস্র লালায় পিচ্ছিল সুপুষ্ট গ্রসনিকা।

—এত লালা! মরবার আগে মেয়েটা খেয়েছে খুব পেট ভরে।

—হ্যাঁ হুজুর, ভিখিরি তো খেয়েই মরে।

দেহতত্ত্বের পাকা জহুরী কৈলাসডাক্তার। তাঁকে অবাক করেছে আজ কুৎসিতা এই তুলসী। কত রূপসী কুলবধূর, কত রূপাজীবা নটীর লাস পার হয়েছে তাঁর হাত দিয়ে। তিনি দেখেছেন তাদের অন্তরঙ্গ রূপ, ফিকে ফ্যাকাশে ঘেয়ো। তুলসী হার মানিয়েছে সকলকে। অদ্ভুত।

বাতিটা কাছে এগিয়ে নিয়ে কৈলাসডাক্তার তাকিয়ে রইলেন—প্রবাল পুষ্পের মালঞ্চের মত বরাঙ্গের এই প্রকট রূপ, অছদ্ম মানুষের রূপ। এই নবনীত-পিণ্ড মস্তিষ্ক, ফোটা শতদলের মত উৎফুল্ল হৃৎকোষের অলিন্দ আর নিলয়। রেশমী ঝালরের মত শত শত মোলায়েম ঝিল্লী। আনাচে কানাচে যেন রহস্যে ডুব দিয়ে আছে সুসূক্ষ্ম কৈশিক জাল।

কৈলাসডাক্তার তেমনই বিমুগ্ধ হয়ে দেখলেন—থরে বিথরে সাজানো সারি সারি রক্তিম পর্শুকা। বরফের কুচির মত অল্পঅল্প মেদের ছিটে। মজ্জাস্থি ঘিরে নেমে গেছে প্রাণদা নীলার প্রবাহিকা।

কৈলাসডাক্তার বাতিটাকে আরও কাছে এগিয়ে নিয়ে আর দু'চোখ অপলক করে দেখতে থাকেন—খণ্ডস্ফটিকের মত পীতাভ ছোট বড কত গ্রন্থির বীথিকা। প্রশান্ত মুকুটধমনী! সন্ধিতে সন্ধিতে সুপ্রচুর লসিকার বুদ্বুদ। গ্রন্থিক্ষীরে নিষিক্ত অতি অভিরাম এই অংশুপেশীর স্তবক আর তরুণাস্থির সজ্জা ঝাঁপিখোলা রত্ন-মালার মত আলোয় ঝলমল করে উঠলো।

আবিষ্ট হয়ে গেছেন কৈলাসডাক্তার। কুৎসিতা তুলসীর এই রূপের পরিচয় কে রাখে? তবুও, এ তিমিরদৃষ্টি হয়তো ঘুচে যাবে একদিন। আগামী কালের কোন প্রেমিক বুঝবে এ রূপের মর্যাদা। নতুন অনুরাগের তাজমহল হয়তো গড়ে উঠবে সেদিন! যাক্‌……।

কৈলাসডাক্তার আবার হাতের কাজে মন দিলেন। যদু বললো—এ সবে কোন জখম নেই হুজুর। পেটটা দেখুন।

ছুরির ফলার এক আঘাতে দু'ভাগ করা হল পাকস্থলী। এইবার কৈলাস ডাক্তার দেখলেন, কোথায় মৃত্যুর কামড। শ্লেমরসে মাখা একটা অজীর্ণ পিণ্ড—সন্দেশ পাউরুটী আর…আর বেলেডোনা।

—মার্ডার!

হাতের ছুরি খসে পডলো মেঝের ওপর। সে শব্দে দু'পা পিছিয়ে দাঁড়িয়ে রইলেন কৈলাসডাক্তার।

উত্তেজনায় বুড়ো কৈলাসডাক্তারের ঘাড়ের রগ ফুলে উঠলো দপ দপ করে। পোখরাজের দানার মত বড় বড় ঘামের ফোঁটা কপাল থেকে ঝরে পড়লো মেঝের ওপর।

হঠাৎ ছটফট করে টেবিলের কাছে আবার এগিয়ে এলেন কৈলাসডাক্তার। ছোঁ মেরে কাঁচিটা তুলে নিয়ে তুলসীর তলপেটের দুটো বন্ধনী ছেদ করলেন। নিকেলের চিমটের সুচিক্কণ বাহুপুটে চেপে নিয়ে, স্নেহাক্ত আগ্রহে ধীরে ধীরে টেনে তুলে ধরলেন, পরিশঙ্কে ঢাকা সুডৌল সুকোমল একটি পেটিকা। মাতৃত্বের রসে উর্বর, মানব জাতির মাংসল ধরিত্রী। সর্পিল নাড়ীর আলিঙ্গনে ক্লিষ্ট ও কুঞ্চিত, বিষিয়ে নীল হয়ে আছে একটি শিশু আশা।

আবেগে কৈলাসডাক্তারের ঠোঁটটা কাঁপছিল থরথর করে। যদু এসে ডাকলো—হুজুর।

ডেকে সাড়া না পেয়ে যদু বাইরে গিয়ে নিতাই সহিসের পাশে বসলো।

নিতাই জিজ্ঞেস করে—এত দেরী কেন রে যদু ?

—শালা বুড়ো নাতির মুখ দেখছে।

## শা স্তি দা তা

প্রথমে চিৎকার করে উঠলেন মেজবাবু। তারপর সেই প্রকাণ্ড বাড়িটা। তারপর পাড়াটা। এবং তারপর যেন সারা গ্রামের প্রাণটা চেঁচিয়ে উঠলো। সেই চিৎকার অদ্ভুত রকমের একটা ভয়ের শিহর আর কাঁপুনি দিয়ে গড়া। সেইসঙ্গে যেন একটা আক্রোশের গর্জনও গোঁ গোঁ করে ফেটে পড়তে চাইছে। আরও মনে হয়, যেন ঘুমন্ত মানুষের একটা শিবিরের উপর হঠাৎ এক শত্রুর আক্রমণ ছুটে এসে ঝাঁপিয়ে পড়েছে। চার দিকে একটা সাজ-সাজ মার-মার শব্দের এলোমেলো দৌড়াদৌড়ি।

গাঁয়ের পথের অন্ধকারে এদিক থেকে ওদিক, এখানে আর সেখানে, ঝাঁকে ঝাঁকে লণ্ঠন ছুটোছুটি করে। লাঠির আছড়ানির শব্দ শোনা যায়, কুকুরের উচ্ছ্বসিত চিৎকার। এদিকের হাঁক শুনে ওদিকের চিৎকার ছুটে আসে; আবার এদিকের চিৎকার বৃথাই ওদিকে চলে গিয়ে হাঁপাতে থাকে। কোথায়, কোন্ দিকে, কার বাড়িতে, কতখানি সর্বনাশ হয়ে গেল ? ঘুমভাঙ্গা গ্রামের বাতাস মথিত করে যতগুলি আর যে-সব ধরনের আর্তনাদ, ভয়ের কাঁপুনি আর দাঁতঘষা আক্রোশের শব্দ জেগে ওঠে, তার মধ্যে শুধু একটি শব্দের ভাষা বুঝতে পারা যায়—চোর চোর চোর! চোর ঢুকেছে এই গ্রামের কোন ঘুমন্ত সংসারের সর্বনাশ করার জন্য।

সারা গ্রামের শেষরাতের সেই এলোমেলো চিৎকার, লণ্ঠনের আলো আর লাঠির প্রতিজ্ঞাগুলি শেষ পর্যন্ত যেন একটা ছন্দ খুঁজে পায়। সকলেই চারদিক থেকে হন্তদন্ত হয়ে একে একে মেজবাবুর সেই প্রকাণ্ড বাড়ির দিকে ছুটে আসতে থাকে।

চোর ধরা পড়ে গিয়েছে। মেজবাবুর চিৎকার থেমে গিয়েছে অনেকক্ষণ। প্রকাণ্ড বাড়ির চিৎকারও থিতিয়ে এসেছে! উঠানভরা ভিড়ের মাঝখানটা মানুষের মাথায় মাথায় ঘেঁষাঘেঁষি হয়ে একেবারে নিরেট হয়ে গিয়েছে। ভিড়ের চারদিকে, উঠোনের কোণে কোণে এবং বাড়ির দরজায় দরজায় একটু ফাঁকা ফাঁকা ভিড়। মেয়েরা দাঁড়িয়ে তখনো ভয়ার্ত গুঞ্জনের মত গুনগুন করে কথা বলে। ছেলে-মেয়েরা কলরব করে। এরই মধ্যে দুটো লণ্ঠনকে উঁচু করে থামের গায়ে বেঁধে ঝুলিয়ে দেওয়া হয়েছে। তবুও চোরকে সকলে এখনও দেখতে পাচ্ছে না। কারণ, ভিড়ের সেই নিরেট মধ্যিখানের ভিতরে এখনও কিল চড় আর ঘুসির আড়ালে চাপা পড়ে আছে চোরটা! চোরের কাতরানির শব্দ একটুও শোনা যায় না। ভয়ঙ্কর কঠিন ও ধূর্ত নাকি সেই চোরের শরীরটা। মার হজম করার মন্ত্র জানে।

সবচেয়ে বেশি স্পষ্ট করে শোনা যায়, মেজবাবুর ভাগ্নে নিবারণ আর দারোয়ান বাবুলালের হুঙ্কার। এরাই দুজনে মিলে তাড়া করে চোরকে ধরেছে, এবং এখন সেই চোরকে দু'জনের দু'জোড়া হাতের প্রচণ্ড মত্ততার মাঝখানে নিয়ে কী খেলা খেলছে কে জানে!

বারান্দার উপরে চেয়ার পেতে বসে আছেন মেজবাবু। পাশে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছে বাড়ির মাস্টারমশাই। নিঃশব্দে, অতি শান্ত দুই চক্ষুর তৃপ্তি নিয়ে মেজবাবু এখন চোরের এই শাস্তির অনুষ্ঠানকে মাঝে মাঝে একটি দুটি কথা বলে উৎসাহিত করছেন।

মেজবাবু বলেন—সেদিন তো আর নেই মাস্টারমশাই, নইলে এরকম সাংঘাতিক চোরকে আমি নিজেই ফিনিশ করে দিতাম। আমার ঠাকুরদার কাছে গল্প শুনেছি এ গাঁয়ে ধরা পড়লে তাঁর মুণ্ড কেটে ইছামতীর জলে ভাসিয়ে দেওয়া হতো। আমি বলি, অতটা করবার কোন দরকার হয় না। ওতে ঠিক শাস্তিটাও হয় না। তাকেই বলে শাস্তি, যা দিলে এই রকম চোর ভবিষ্যতে আর কখনও চুরি করতে পারবে না।

মাস্টারমশাই বলেন—যা মার পড়েছে, তারপর লোকটা আর চুরির সাহস স্বপ্নেও পাবে না।

মেজবাবু বলেন—ভুল বুঝেছ মাস্টারমশাই, এরকম এলোমেলো মার চুরির কোন শাস্তিই নয়।

মেজবাবু হাঁক দিলেন—নিবারণ! ও বাবুলাল!

চোরের পিঠে আর কোমরে দশ-বার পাক দড়ি জড়িয়ে ততক্ষণে একটা

খুটোর সঙ্গে চোরকে বেঁধে ফেলেছে নিবারণ আর বাবুলাল।

নিবারণ চেঁচায়—বলুন মামা।

বাবুলাল হাঁপায়—বোলিয়ে হুজুর।

মেজবাবু বলেন—ওতে ওর শাস্তি হবে না। তার চেয়ে বরং ·····।

মেজবাবু বোধহয় শাস্তি-তত্ত্বের অন্তর থেকে একটা খাঁটি কাজের মত কাজের নির্দেশ পেতে চাইছেন। তাঁর শান্ত চোখ দুটো হঠাৎ ক্ষুব্ধ হয়ে কটমট করে। বার বার ভ্রূকুঞ্চিত করেন!

তাঁর পক্ষে ক্ষুব্ধ হবারই কথা। শেষ রাতে ঘুম থেকে উঠে বাইরে আসতেই থমকে দাঁড়িয়েছিলেন মেজবাবু। বুকের ভিতরটা ভয়ানকভাবে চমকে উঠেছিল। একটা ছায়ামূর্তি তাঁরই ঠাকুরঘরের দরজা থেকে বের হয়ে আস্তে চলে যাচ্ছে—কে?—কে?—কে? বলতে বলতে ছুটে আসতেই পালিয়ে গেল সেই ছায়ামূর্তি এবং ঝুপ করে কি-একটা বস্তুকে উঠোনের ওদিকে ছুঁড়ে ফেলে দিল। মেজবাবু দেখতে পেলেন, তাঁরই ঠাকুরঘরের বিগ্রহ। কষ্টিপাথরের বিষ্ণু, এই মাসেই অনেক ঘটা করে যে বিষ্ণুর মুকুট ষোল ভরি সোনা দিয়ে বাঁধিয়েছেন মেজবাবু। দশটা দিনও পার হয়নি, কতবড় অভিষেক উৎসব হয়ে গিয়েছে এই প্রকাণ্ড বাড়ির ঠাকুরদালানের আঙ্গিনায়।

মেজবাবুর চিৎকার শুনে ভাগ্যে নিবারণ আর দারোয়ান বাবুলাল চিতাবাঘের মত ছুটে গিয়েছে, এবং দীঘির ওপারে কলাবাদাড়ের ভিতর থেকে চোরকে ধরে নিয়ে এসেছে। শক্ত করে গামছা পরা, কোমরে বেল্ট বাঁধা, ছোট-খাট চেহারার একটা লোক। মুখটা ইঁদুরের মত। হাত-পাগুলি কী ভয়ানক শক্ত। আদুড় গায়ের মাংসগুলি ছোট ছোট নুড়ির মত শক্ত। ঘুসি মারলে কচকচ শব্দ করে।

ক'দিন আগে ভট্চায বাড়ির বড় ঘরে সিঁদ কেটে সিন্দুক থেকে বেছে বেছে সব রূপোর আর তামার বাসনগুলো নিয়ে গিয়েছে, কে সেই চোর? কোন সন্দেহ নেই, এই বেটাই সেই পাকা চোর। হরিশের দুটো বকনা তিনদিন হলো খুঁজে পাওয়া যাচ্ছে না। হরিশ বলে—এই বেটাই, এ ছাড়া আমার এমন তাজা তাজা দুটো বকনাকে গোয়ালঘরের ভিতর থেকে নিয়ে যাবে কে?

শাস্তি দিতে হবে এই চোরকে। দু'জন লোক চলে গিয়েছে দফাদারকে খবর দেবার জন্যে। দেড় মাইল দূরে এক গাঁয়ে থাকে দফাদার। আসতে ভোর হয়ে যাবে। কিন্তু এলেই বা কি?

মেজবাবু বলেন—পুলিশে দেওয়া হবে ঠিকই। কিন্তু তাতে কি আর শাস্তি দেওয়া হলো? বড়জোর দু'বছর কয়েদ হবে। বেটা সুখে থাকবে লাখ টাকা দামের দালানবাড়ি ঐ জেলের ভিতরে। ফিরে এসে আবার মানুষের সর্বনাশ করবে।

হরিশ বলে—সারা গায়ে বিছুটি ঘষে দিলে ভাল হয়।

বল্লভবাবু বলেন—আগুনের ছ্যাঁকা দাও, তাহলে নিজের মুখে সব কথা স্বীকার করবে। এর আগে কোথায় কোথায় চুরি করেছে ওর নামটাই বা কি, এসব

আমাদের জেনে রাখা দরকার।

নিতাই বলে—কিছু কিছু ছুঁচ ফোটানো দরকার। কিল-চড ওর গায়ে একটুও বাজছে না, কর্তা।

অমূল্য বলে—নাকে লঙ্কার ধোঁয়া দিলেও কাজ হয়।

মেজবাবু বলেন—না, ওতে কিছু হবে না। শাস্তি চাই।

বাবুলাল চিৎকার করে—বোলিয়ে হুজুর।

ভাগ্নে নিবারণ যুযুৎসু জানে। হাত দুলিয়ে হাঁক দেয়।—কি করতে হবে বলে দিন, মামা।

মেজবাবু দাঁত চিবিয়ে বলেন—অন্তত একটা হাত ভেঙ্গে দাও, যেন ভবিষ্যতে আর কখনও ··।

মাস্টারমশাই ক্ষীণস্বরে আর্তনাদ করতে গিয়ে ফুঁপিয়ে ওঠে—মেজবাবু!

মেজবাবু ধমক দিয়ে অবহেলাভরে মাস্টারমশাই-এর দিকে তাকান—চুপ কর মাস্টার। নো সেন্টিমেণ্ট।

নিবারণ আর বাবুলাল চোরকে জড়িয়ে ধরে। বাবুলাল চেপে ধরে চোরের মাথাটা এবং নিবারণ চেপে ধরে চোরের একটা হাত। চোরের হাতটাকে পিঠের দিকে মুচডে দিয়ে ভয়ানক জোরে একটা হ্যাঁচকা টান দেয় নিবারণ। ইঁদুরের মত কিচকিচ করে আস্তে একটা শব্দ করে চোরটা। চোখ বন্ধ করে, শরীরটা কুঁকড়িয়ে, মোড়ানো হাতটাকে সোজা করবার চেষ্টা করে।

হরিশ চেঁচিয়ে ওঠে—ভেঙ্গেছে, ও হাত আর নাড়তে হবে·''

মাস্টারমশাই মেজবাবুর কানের কাছে ফিসফিস করে—এটা কিরকমের শাস্তি হলো বুঝলাম না, মেজবাবু। লোকটার হাতটাকে নষ্ট করে দিলে ওকে যে শেষে ভিক্ষে করে খেতে হবে।

—হবে। মেজবাবু চোখ কটমট করে হুঙ্কার দেন। চুরি তো আর করতে পারবে না। মানুষের সংসার নিরাপদ হবে।

মাস্টারমশাই বলে—আমার মনে হয়, এটা ঠিক শাস্তি হলো না।

—মিথ্যে তোমার ধারণা, মিথ্যে তোমার সেন্টিমেণ্ট। তোমার যদি এরকম সৌভাগ্যের বিগ্রহ একটি থাকতো, সোনা দিয়ে বাঁধানো মুকুট অমন সুন্দর একটি কষ্টিপাথরের বিষ্ণু, আর চোর এসে দেবতাকে চুরি করতো, তবে তুমি আর এসব মহত্ত্ব দেখাতে চাইতে না মাস্টার। চিৎকার করে বলতে বলতে মেজবাবু আবার ক্রুদ্ধস্বরে কপালের রগ ফুলিয়ে হুঙ্কার দেন—আর একটা হাত ভেঙ্গে দাও।

চোরের ঘাড়টা আবার জড়িয়ে ধরে বাবুলাল। যুযুৎসুর নিবারণ আবার চোরের হাত চেপে ধরে! উঠানের জনতা চোখ বড় করে দেখতে থাকে দৃশ্য।

সেই মুহূর্তে আর একটা হ্যাঁচকা টান দিয়েই ফেলতো নিবারণ, কিন্তু হঠাৎ

একটা অদ্ভুত আর্তনাদ শিউরে উঠলো এই প্রকাণ্ড বাড়ির একটি ঘরের ভিতরে। কি ব্যাপার! সকলেই চোখ ফিরিয়ে দেখবার চেষ্টা করে। কান ফিরিয়ে শোনবার চেষ্টা করে।

ঘরের ভিতর থেকে ছুটে বের হয়ে এলেন যিনি, তাঁকে দেখতে পেয়ে চেঁচিয়ে ওঠে নিবারণ—কি হলো মামীমা?

বাবুলাল চিৎকার করে—বোলিয়ে মায়িজী।

যা বলবার ছিল, মেজমামী বললেন। তারপর জ্ঞান হারিয়ে মাটির উপর পড়ে গেলেন। উঠানের জনতা আবার চেঁচিয়ে ওঠে। আবার সেই ভয়ের কাঁপুনি, আক্ষেপ, আতঙ্ক, আক্রোশ আর হৈ-হৈ। কিন্তু বড় ভীরু সেই ভয়। বড় করুণ সেই আক্রোশ। বড কুণ্ঠিত সেই হৈ-হৈ।

মেজমামীর ছোট ছেলেটি যে বিছানার উপর ঘুমিয়ে আছে, সেই বিছানাতে বালিশের পাশে একটি কালো কেউটে বিঁড়ে পাকিয়ে বসে আছে, আর ফণা দোলাচ্ছে। ঘুমন্ত ছেলেটি যদি একটি বার হাত নাড়ে, তবে সেই মুহূর্তে এক ছোবলে সেই ছেলের প্রাণের উপর বিষ ঢেলে দেবে ওই ভয়ঙ্কর জীব। কে জানে কখন ঘরের মধ্যে ঢুকল মৃত্যুর দূত এই কালো গরলের ভয়াল প্রাণীটি।

ঘরের দরজার কাছে এসে বিশ জোড়া হাত এবং বিশটি লাঠি হঠাৎ স্তব্ধ হয়ে যায়। আর এগিয়ে যাওয়া যায় না। লাঠি মারা যায় না। সাপটি ঠিক ছেলেটার প্রায় মাথা ঘেঁষে রয়েছে। একটু শব্দ করাও যায় না। হিতে বিপরীত হতে পারে। ঐ কালো গরলের জীবকে মার দিলে, সে মরতে মরতেই ঘুমন্ত শিশুটাকে একটি নিষ্ঠুর দংশনে মেরে রেখে যাবে।

প্রকাণ্ড বাড়ির প্রাণ হঠাৎ স্তব্ধ হয়ে যায়। সব আক্রোশ আর চিৎকার ভীরু হয়ে নীরব হয়ে যায়। মেজবাবুর চোখ দুটো যেন অসাড় হয়ে গিয়েছে। ফ্যাল-ফ্যাল করে লণ্ঠনের ধোঁয়ার দিকে তাকিয়ে থাকেন। তাঁর বুকের ভিতর ঢিপ-ঢিপ শব্দও বোধহয় নীরব হয়ে যাবে।

কী আশ্চর্য, এই নীরবতার মধ্যে প্রথম কথা বলে উঠলো সেই চোরটা। খুঁটোর সঙ্গে দড়ি দিয়ে বাঁধা পিঠ বুক আর কোমর, ইঁদুরের মত মুখ সেই চোরের চোখ দুটো যেন বেজির চোখের মত জ্বলছে। চোর বলে—আমি সাপ ধরতে জানি।

নিবারণ বলে—অ্যাঁ।

চোর বলে—হ্যাঁ গো মোশাই, কত সাপ ধরলুম, কত সাপ খেলালুম। আমি বিষহরির মন্তোর জানি।

উঠানের জনতা ফিসফাস করে—লোকটাকে কাজে লাগিয়ে নাও নিবারণ।

বল্লভবাবু বলেন—ওকে একটা চান্স দাও নিবারণ। যদি সাপটাকে সরিয়ে দিতে পারে, তবে ওকে ছেড়ে দেওয়া হবে।

নিবারণ বলে—তা তো বটেই।

ডালপালার মত ভাঙবার আগে মড়মড় করে বেজে উঠলো ?

তবু কাজ করে যায় অনন্ত। মোটর বাস, মোষের গাড়ি এসে মোড়ের ওপর থামে। পালকি থামিয়ে ক্লান্ত বেহারার দল হাঁপায় আর হাওয়া খায়। দোকানের চৌকিতে বসে অনন্তরাম বিক্রী করে—আটা, ছাতু, কেরোসিন, কুইনিন, আমলকীর আচার, ভাস্কর লবণ, হরধনুর্ভঙ্গের ছবি। এই বিকিকিনির তুচ্ছ সংসার ক্রমেই নিরাস্বাদ হয়ে আসছে, মোটেই ভাল লাগে না। তবু যেন অন্যমনস্কের মত এই ধরা-বাঁধা কাজের ওপর শুধু হাত ছুঁইয়ে চলে যায় অনন্ত, শুধু নিজের মনকে হাতের কাছে পায় না।

জীবনে এই প্রথম, এক নিঃস্বতার অভিমানে অনন্তরামের চিরকেলে আশা-বিশ্বাসের সত্তাটি যেন কুণ্ঠিত হয়ে রইল। রামচরিত-মানস তো পরশমণি, যার ছোঁয়ায় সব ভাবনা সোনা হয়ে যায়। কিন্তু কই ? মন যে তার ধুলো হয়ে ঝরে পড়ছে। যেন ঘুণ ধরে গেছে।

কংগ্রেস জিন্দাবাদ! আর একটা জয়রোলের স্রোত পথের ওপর আচমকা কোথা থেকে এসে গড়িয়ে পড়ে। বিহ্বলের মত অনন্তরাম পথের মোড়ে তাকিয়ে থাকে, জনতার উল্লাস যেন নতুন সরাইয়ের সকল দীনতার ধুলি-গ্লানি মুছে দিয়ে চলে যায়। ধীরে ধীরে মোড়ের ওপর একটা ভিড় জমে উঠতে থাকে। অনন্ত দেখতে পায়—ঐ রঘুনাথ আহীর, ঐ বুড়ো মাহাতো কাশীনাথ। ঐ যে তাদেরই সঙ্গে রাজপুত বাড়ীর সব ছেলেগুলিও এসে দাঁড়িয়েছে। আরও আসছে। কী অদ্ভুত কাণ্ড! যেখানে শুকনো ডাঙ্গা ছিল, হঠাৎ কোন প্লাবনে সেখানে যেন জলে ভরে উঠলো। আরও দেখতে পাওয়া যায়, সেই জলে ঢেউ জাগছে, মত্ত ফেনিল ঢেউ। নয়া সরাইয়ের জনতা নীল আকাশের দিকে হাত ছুঁড়ে জয়ধ্বনি করলো—স্বতন্ত্র ভারত কি জয়!

অনন্তরাম জানে, লড়াই শুরু হয়ে গেছে। কিন্তু কী মনোমোহন এই লড়াইয়ের রূপ! স্তবে গানে শুচিতায় ও শুভ্রতায় এক অনুপম উৎসবের মত।

অনন্তরাম তাড়াতাড়ি হাতের কাজ সেরে ফেলতে চায়। ওরা যেন চলে না যায়। একটু অপেক্ষা করুক। আর কিছুক্ষণ। আর একটু সময় দিক অনন্তরামকে। মন স্থির করে নিক অনন্তরাম। কিসের এক ভীরুতায়, কেমন এক লজ্জায় কতগুলি একেবারে নতুন অভিমানে ও মায়ায় তার মন আজ এই ঘরের ভেতরেই যেন হারিয়ে গেছে। ছুটে চলে যাবার আহ্বান পৌঁছে গেছে, সম্মুখে কোন বাধা নেই। এক অবারিত ও আলোকিত পথ। তবু…

তবু পেছন থেকে যেন একটা অন্ধকারের শিকল অনন্তরামের পা দুটোকে জড়িয়ে ধরেছে। প্রমীলাকে চিনতে পারা গেল না, আরও দুর্বোধ্য কৈলাস। আজ ওরা শুধু একবার অনন্তরামের সম্মুখে এসে দাঁড়াক, স্পষ্ট করে নিজের মুখেই বলে দিক, ওরা কে ? তারপর আর কোন বাধা থাকবে না অনন্তরামের। পথের মোড়ে ত্রিবর্ণ পতাকা দুলছে, এক দৌড় দিয়ে এই রঙীন যুদ্ধের আঙিনায় ছুটে চলে যেতে

পারে অনন্ত।

ঘরের ভেতর থেকে ব্যস্তভাবে বের হয়ে এল প্রমীলা—ভাল ধূপ আছে?

অনন্ত—কেন?

প্রমীলা—পাঠ শুরু হয়েছে, ধূপ শেষ হয়ে গেছে, আরও চাই।

অনন্ত—কিসের পাঠ?

প্রমীলা—কৈলাসভাই শিব স্তোত্র পড়ছে। তুমিও এস, একবার শুনে যাও, কী সুন্দর পড়ছে কৈলাসভাই।

এক মুঠো ধূপ তুলে নিয়ে প্রমীলার দিকে এগিয়ে দিল অনন্ত। তার পরেই অন্য দিকে মুখ ঘুরিয়ে নিল।

ধূপ হাতে নিয়ে ব্যস্তভাবে চলে যেতে গিয়েই প্রমীলা থমকে দাঁড়ায়। এক-পা দু'পা করে এগিয়ে এসে অনন্তরামের একেবারে গা ঘেঁষে দাঁড়ায়। অনন্ত আশ্চর্য হয়ে প্রমীলার দিকে তাকাতেই দু'হাত দিয়ে মাথাটা বুকে জড়িয়ে ধরলো প্রমীলা—এত গম্ভীর হয়ে বসে আছ কেন? কি হয়েছে?

অপরাধীর মত সঙ্কোচে হঠাৎ বিব্রত হয়ে অনন্ত উত্তর দিল—না-না, সত্যিই কিছু হয়নি।

প্রমীলা হেসে হেসে চোখ দু'টো বড় করে নকল শাসনের ভঙ্গীতে কথা বলে—কথা সত্যি বলছো তো?

অনন্ত—হ্যাঁ।

ব্যস্তভাবেই আবার ঘরের ভিতর অদৃশ্য হয়ে গেল প্রমীলা।

ধীরে ধীরে একটা স্বাচ্ছন্দ্যের টানে কিছুক্ষণ ঘুরে ফিরে পায়চারি করে অনন্ত। বুকের ভেতর যেন এতক্ষণ একটা নির্লজ্জ অবিশ্বাসের বাতাস আটকে ছিল। মনের কপাট খুলছে, বদ্ধ হাওয়ার গ্লানি উড়ে উড়ে সরে যাচ্ছে। প্রমীলাকে একবার ডাকতে ইচ্ছে করে।

কেন?

প্রশ্ন করলে এখনো ঠিক উত্তর দিতে পারবে না অনন্ত। নিত্য দোকানদারীর স্থাবর জীবন যেন নিছক সুস্থিরতার পাপে মরচে ধরে গেছে। ওদিকে রামচরিতের সব মহিমা আজ পুঁথির বন্ধন ছিঁড়ে হিন্দুস্থানের আকাশ বাতাসে ছড়িয়ে পড়েছে। শালবনের চঞ্চল সবুজে, ঘূর্ণিহাওয়ার আবেগে, জয়ধ্বনির গর্বে। প্রমীলাকে একবার আশীর্বাদ করতে চায় অনন্ত।

কেন?

এখনো স্পষ্ট বুঝতে পারে না অনন্ত। মোড়ের ওপর জনতার সামনে দাঁড়িয়ে রাজপুতবাড়ির সবচেয়ে ছোট ছেলেটা বক্তৃতা করছিল—এই ঝাণ্ডা আর এই বুক, এই আমাদের সম্বল। বাস্, এইবার আমরা রওনা হয়ে যাই। এই ঝাণ্ডার গায়ে আমাদের বুকের রক্তের ছিটে লাগবে। স্বরাজ নিতে হবে, আজ প্রাণের হিসাব করতে নেই। চলো চলো চলো···

চলে যেতেই হবে। অনন্তরাম যেন এতক্ষণে মনের ভেতর একটা প্রশ্নের উত্তর শুনতে পায়। কিন্তু আরও অনেক প্রশ্ন যে রয়ে গেল। এখনো উত্তর পাওয়া গেল না।

যাবার আগে রামচরিতখানা আর একবার কোলের উপর তুলে নিল অনন্তরাম। যাত্রার আগে পথিক যেন রত্নপেটিকা খুলে তার পথের সম্বল বেছে বেছে তুলে নিচ্ছে।

গুন্ গুন্ করে পড়তে থাকে অনন্ত, যেন একটা তন্দ্রাচ্ছন্ন স্বর—

রাম সিন্ধু ঘন সজ্জন ধীরা
চন্দন তরু হরি সন্ত সমীরা

রামচন্দ্র তুমি সমুদ্রের মত, সজ্জনেরা মেঘ। হে রাম, তুমি চন্দন তরু, সজ্জনেরা বাতাস।

হ্যাঁ, মোড়ের উপর জনতার মূর্তি প্রতিজ্ঞায় গম্ভীর হয়ে উঠেছে—ওরা মেঘের মত। হ্যাঁ, কোথাও যেন চন্দন তরুর মাথায় ঝড়ের মন্ত্র লেগেছে, ওরা বাতাস হয়ে ছুটে যাচ্ছে।

মনে মনে প্রমীলাকে আশীর্বাদ করে অনন্ত। তাকে চিনতে পারেনি অনন্ত, বড় ভুল হয়েছিল। মন বড় নোংরা হয়ে গিয়েছিল। বড় অহঙ্কার ছিল মনে মনে। আজ হৃদয়ের সব বিশ্বাস সঁপে দিয়ে অনন্ত পড়তে থাকে—

ভয়উ মনোরথ সুফল তব
শুনু গিরিরাজকুমারী
পরিহরু দুসহ কলেস সব
অব মিলিহহিঁ ত্রিপুরারি।

গিরিরাজকুমারী শোন, তোমার ইচ্ছা সফল হয়েছে। এখন সকল দুঃসহ ক্লেশ ছেড়ে দাও, শিবকে পাবে।

তাড়াতাড়ি পুঁথির পাতার পর পাতা উল্টে যায় অনন্ত। রামজীর কৃপা যেন তার জীবনে এতদিনে সত্য হয়ে উঠেছে। সব প্রশ্নের উত্তর পাওয়া যাচ্ছে, সব সংশয় একে একে দূরে যাচ্ছে—

...ভরত হৃদয় সিয়া রাম নিবাসূ
এহঁ কি তিমির জহঁ তরনি প্রকাসূ

ভাই ভরতের হৃদয়ে সীতারাম বাস করে। সেখানে সূর্য আছে, সেখানে কি অন্ধকার থাকতে পারে?

কৈলাস ভাই। আবেগ রোধ করতে না পেরে চেঁচিয়ে ডাকতে যায় অনন্ত। ছি ছি, কী ভয়ানক ভুল কী নোংরা মনের প্রবঞ্চনা! তাই ভরতকে এতদিন চিনতে পারেনি অনন্ত।

অনন্তের চেয়ে বেশী সুখী কেউ নেই। তার সীতা আছে, ভরত আছে। অন্ধ হয়েছিল বলে এতদিন দেখতে পায়নি, তার ছোট সংসারে রামচরিতের পুণ্য জীবন্ত হয়ে রয়েছে।

করেঙ্গে ইয়া মরেঙ্গে! পথের মোড়ে আর একটা ধ্বনি, আর একটি জনতা, আর একটা নতুন জলপ্রপাতের হর্ষ!

অনন্তরামের গলার স্বরও নতুন এক আবেগের বন্যায় একেবারে ভেসে যায়—

…রাম কাজ কারণ তনুত্যাগী
হরিপুর গয়উ পরম বড় ভাগী।

রামের কাজে জীবন বলি দাও। তুমি হরিধামে যাবার মত পরম ভাগ্য লাভ করবে

রামচরিতখানা বন্ধ করে রেখে দোকানের চৌকী থেকে একটা লাফ দিয়ে নেমে পড়ে অনন্ত। খড়ম জোড়া পরে নিয়ে সবুজ ঘাসের ওপর দিয়ে দৌড় দেয়। পথের মোড়ে পৌছে যায়। ত্রিবর্ণ পতাকার প্রমত্ত ছায়া অনন্তরামের মাথার ওপর যেন চরম সমাদরের আবেগে লুটোপুটি করতে থাকে।

শিবপুরাণের একটা অধ্যায় পড়ছিল কৈলাস। ঘরের ভেতর একটা জায়গা পরিষ্কার করে নিকিয়ে দিয়েছে প্রমীলা। তারই ওপর আসন পেতে কৈলাস শান্ত-ভাবে বসেছিল। সামনে একটু তফাতে মুখোমুখি বসেছিল প্রমীলা। ঘরের ভেতর রোদের আলো এসে পড়েছে, তবু একটা ঘিয়ের প্রদীপ জলছিল। ধূপ পুড়ছিল।

কৈলাস পড়ছিল—সেই মহাদেবই ভাস্কর, সেই মহাদেবীই প্রভা। এই শঙ্কর-শঙ্করীই আকাশ ও পৃথিবী, সমুদ্র ও বেলা, বৃক্ষ ও লতা…

প্রমীলা হঠাৎ অনুরোধ করে—একটু থামুন কৈলাসভাই। আমি এখনি আসছি।

পড়া থামিয়ে কৈলাস বলে—কেন?

প্রমীলা ব্যস্তভাবে দাঁড়িয়ে বলে—জল ফুটছে, ডাল ছেড়ে দিয়ে আসি, নইলে রান্না দেরী হয়ে যাবে। ডাকগাড়ী এসে গেলে ওর আবার খাবার সময় হবে না।

প্রমীলা চলে যায়। কৈলাস বইটা একেবারে বন্ধ করে দিয়ে চুপ করে বসে থাকে! এক মুঠো ধূপের গুঁড়ো নিয়ে আগুনের সরার ওপর ছড়িয়ে দেয়। ভুর ভুর করে সুরভিত ধোঁয়ায় ঘরের বাতাস আচ্ছন্ন হতে থাকে। কৈলাসের মূর্তিটা যেন তার মধ্যে অত্যন্ত অবাস্তব ও অস্বাভাবিক হয়ে ওঠে।

কিছুক্ষণ পরই ফিরে আসে প্রমীলা। নিজের জায়গাটিতে বসে। আগ্রহ করে বলে—পড়ুন।

শিবপুরাণের অধ্যায়টা খুঁজে বের করতে অনেক সময় লাগে কৈলাসের, হাতটা অকারণে কাঁপতে থাকে।

হঠাৎ প্রমীলার দিকে চোখ তুলে তাকায় কৈলাস। দৃষ্টিটা বড় প্রখর, শিব-ভক্তেরও চোখে যেন আগুনের আভা ঝলকায়।

কৈলাস বলে—শিবের আরাধনায় কোন ফাঁকি রাখতে নেই প্রমীলা।

তারপরেই পড়তে আরম্ভ করে কৈলাস—যিনি ভূমি নহেন, জল নহেন, আকাশ নহেন। যাঁর তন্দ্রা নেই, নিদ্রা নেই, গ্রীষ্ম নেই, শীত নেই। যাঁর দেশ নেই, ঘর

নেই, সেই, সেই শিবকে···

কৈলাসের গলার স্বর যেন এক কান্নার আবেগে ভেঙে পড়তে চায়। প্রমীলা স্থির দৃষ্টি তুলে দেখতে থাকে, পাঠ শোনে।

কৈলাস যেন ব্যাখ্যা করার জন্যই বলে—তার কিছু নেই প্রমীলা! সে একেবারে শূন্য।

প্রমীলা বলে—পড়ুন।

কৈলাস পড়ে—সে শুধু বিষপান করে, তাই সে নীলকণ্ঠ। সাপ তার গলা জড়িয়ে ধরেছে। তবু তারই বাম অঙ্গের শোভা হয়ে রয়েছেন স্বয়ং পার্বতী।

পড়তে পড়তে কৈলাস হঠাৎ থেমে যায়। অনেকক্ষণ মুখ নীচু করে বসে থাকে।

প্রমীলা বলে—পড়ুন।

কৈলাস তাকায় প্রমীলার দিকে। অন্তরের সমস্ত বিশ্বাস চরম আবেদনের মত ফুটে ওঠে; বুকভরা আগ্রহ নিয়ে কৈলাস ডাকে—কাছে এস প্রমীলা! পাশে বসো।

প্রমীলা সেইখানেই নিশ্চলভাবে বসে থেকে বলে—পড়ুন।

একটা ধোঁয়ার পুঞ্জ কৈলাসের মুখের ওপর দিয়ে ছিন্নভিন্ন হয়ে উড়ে চলে গেল। সঙ্গে সঙ্গে কৈলাসের মূর্তিটাকেও বদলে দিয়ে গেল। যেন কৈলাসের মাথায় আগুন ধরে গেছে। মুখটা একেবারে কালো হয়ে গেছে। চোখের দৃষ্টিটা নীরব হাহাকারের মত, এক রিক্ত জগতের চারদিকে অসহায়ের মত ছুটাছুটি করছে।

এত সেয়ানা শক্ত মানুষ কৈলাস যেন ছেলেমানুষ হয়ে গেছে। আবোল-তাবোল বকছে—আমি শিবের পুজো কেন করি, তা আমি নিজেই জানি না প্রমীলা। বোধ হয় জীবনে কোনো গৌরীর মূর্তিকে স্বচক্ষে দেখতে পাব, সেই লোভে···

প্রমীলার নিশ্চল মূর্তিটা যেন একটা আঘাত লেগে আচমকা নড়ে উঠলো। তার পরেই আবার স্থির হয়ে রইল।

কৈলাস বলে—দেবতা হোক আর মহাপুরুষ হোক, জীবনে কারও গৌরী-লাভ হয় না জানি। মহাদেবও গৌরীর অর্ধেকটুকু পেয়েছিলেন প্রমীলা। আমি কোন ছার!

চিরকালের বোকা মেয়ে প্রমীলা চমকে উঠলো। মাথা হেঁট করে মাটির দিকে তাকিয়ে রইল।

কৈলাস যেন বুদ্ধিসুদ্ধি হারিয়ে একেবারে পাগল হয়ে গেছে—অনন্ত ভাইয়ের কাছে আমি কোনো দোষ করতে চাই না প্রমীলা, তার কিছুই কাড়তে চাই না। আমি চোর নই।

মাথা হেঁট করেই ভয়ার্ত স্বরে প্রমীলা বলে—তবে আপনি কি?

কৈলাস—আমি ভক্ত। সত্যিই আমি শুধু ভক্ত, প্রমীলা। শিব আমার ভরসা।

প্রমীলা—আপনার কথা বুঝতে পারছি না, কৈলাস ভাই।

কৈলাস—শুধু তোমার ভালবাসার অর্ধেকটুকু প্রমীলা।

প্রমীলা মুখ তুলে তাকালো—কি বললেন?

কৈলাস—আমার যেটুকু পাওনা, তাই বললাম।

প্রমীলা আর মাথা হেঁট করলো না। যেন একটা জ্বালার আঁচ লেগেছে, চোখ দুটো বন্ধ করে কিছুক্ষণ বসে থাকে প্রমীলা।

প্রমীলার চোখ নিংড়ে বড় বড় জলের ফোঁটা ঝরে পড়ছিল। হঠাৎ ভয় পেয়ে উঠে দাঁড়ালো কৈলাস। কোথায় গৌরী? গৌরীরূপের কোন চিহ্ন নেই এই মেয়ের মুখে। আকুল হয়ে কাঁদছে, এ যে সীতার মূর্তি। অতি বোকা, অতি ছিচকাঁদুনে অথচ অত্যন্ত টিট মেয়ে এই রামায়ণের সীতা।

একটা তাচ্ছিল্যের ঠেলা দিয়ে শিবপুরাণ পাশে সরিয়ে রাখলো কৈলাস, এই ব্যর্থ অপদার্থ মন্ত্রের জঞ্জাল। একটা ছলনার সিঁড়ি, মানুষকে ঝুটা দেবত্বের গাছে তুলে দিয়েই দূরে সরে যায়।

পালিয়ে যাবার আগে প্রমীলার সামনে একবার দাঁড়ালো কৈলাস। কৈলাসের হাত-পা কাঁপছে। শুধু একটা কথা বলার চেষ্টা করতে গিয়ে কৈলাস বুঝলো—গলা কাঁপছে।

আর মুহূর্ত দেরী করলে না কৈলাস। ভেতর ঘর থেকে বারান্দায়, বারান্দা থেকে দোকান ঘর। তারপরেই ছোট মাঠের ওপর দিয়ে এক দমে হন্‌হন্‌ করে হেঁটে পথের মোড়ে এসে পৌঁছাল কৈলাস।

একেবারে নিজন হয়ে রয়েছে মোড়টা। কোনো সাড়াশব্দ নেই। বস্তির ঘরগুলির কপাট বন্ধ। কোনো গাড়ী দাঁড়িয়ে নেই, পাখীর চলাচলও নেই। নতুন সরাইয়ের জীবনের সাড়া যেন শালবন ভেদ করে দূরান্তরে পালিয়ে গেছে। এক বৈরাগীর ছাড়াভিটার মত নতুন সরাইয়ের শব্দমুখর পথের মোড় আরও গভীর শূন্যতায় উদাস হয়ে রয়েছে।

তসীল-কাছারির ফটকটা কেল্লার দরজার মত। কাছারির চারিদিক বেঁটে পাচিল দিয়ে ঘেরা। একটা কাঁচা সড়ক নানাদিক ঘুরে ফিরে ফটকের কাছে এসে শেষ হয়েছে, প্রাচীরে ঘেরা এই ভূখণ্ডের ওপর ছোট ছোট সবুজ ঘাসের আঙিনা আর কাছারি ঘর। শুধু তসীল কাছারি নয়, কাছাকাছি আশেপাশে এক সৌভ্রাত্রের আবেগে অনেকগুলি অফিস দাঁড়িয়ে আছে। একটা থাজনাথানা আর জঙ্গল অফিস, একটা আবগারী অফিস, একটা ডাকঘর। ছোট একটা কৃষি অফিসও আছে—একটা অকেজো ট্র্যাক্টরের মরচে-পড়া কঙ্কাল কাৎ হয়ে পড়ে আছে সম্মুখের ঘাসের ওপর। ফটক পার হয়ে প্রথম দালান হলো থানাবাড়ি। ছোট ছোট অফিস আর ছোট ছোট আমলা, কিন্তু খুব বড় বড় কাজ হয়। এক বছরের ঘুষের টাকা এক সঙ্গে জমা করলে ইটের বদলে তাই দিয়ে আর একটা পাঁচিল তোলা যায়। সার্কেলের পেয়াদাটার মুখে শুধু একটু খুশি মেজাজের হাসি ফুটিয়ে তুলতে হলেও চার আনা ঘুষ দিতে হয়। কথা বলতে আট আনা—আর টেবিলের ওপর দরখাস্ত পৌঁছে দিতে এক টাকা। কয়েকটা গাঁ ডিহি বস্তি আর সরাই, কয়েকটা জঙ্গল পাহাড় ঝর্ণা আর ক্ষেত, কয়েক হাজার দীন মানুষের পাপ-পুণ্য সুখ-দুঃখ শোক ও

উৎসবের মধ্যে নিতান্ত অবান্তর এই তসীল কাছারি। তারই ফটকে কয়েক শত মানুষ আজ হানা দিয়েছে, যেন এক দুঃস্বপ্নের সঙ্গে বোঝাপড়া করতে, হিসেব নিকেশ করতে।

সমস্ত কাছারি বাড়িটার পাগড়ী আর উর্দি গরম হয়ে উঠেছে। লাঠিধারী পুলিশেরা সার বেঁধে পাঁচিলের ওপর দাঁড়িয়ে আছে যেন পাঁচিল টপকে কেউ ভেতরে না ঢুকতে পারে। ফটকের পথ রুখে প্রথম দফায় দাঁড়িয়ে ছিল একদল গুর্খা সৈনিক, সঙ্গে একজন গোরা মেজর। টেলিগ্রাম পাওয়া মাত্র চটপট মোটর লরী দাবড়িয়ে চলে এসেছে। সদর থেকে এক রায় বাহাদুর এস-ডি-ও পত্রপাঠ চলে এসেছেন। ভুঁড়ির ওপর বেল্ট, বেল্টের সঙ্গে রিভলভার। ভুঁড়িতে যতই স্নেহপদার্থ থাকুক রিভলভারটি একেবারে স্নেহবর্জিত। থানা-ইনচার্জ দারোগাবাবু হাতে বন্দুক তুলে নিয়েছেন।

মাত্র তিন শত গ্রাম্য মানুষের একটা জনতা। কারও হাতে একটা লাঠিও নেই। মনের ভুলে লাঠি ছেড়ে দিয়েছে তা নয়, ইচ্ছে করেই ওরা আজ লাঠি ছোঁবে না। কারও মাথার খুলি ভাঙতে ওরা আসেনি। ওদের দাবীটা বড়ই অদ্ভুত। শুনতে খুবই সামান্য, বলতে খুবই সোজা, বলছেও খুব স্পষ্ট করেই। কিন্তু ভাবতে বড় ভয়ানক! এক চরম বিপর্যয়ের মন্ত্র যেন ওদের দাবীতে গা-ঢাকা দিয়ে রয়েছে। তসীল কাছারির সমস্ত নথিপত্র, কয়েক শত বছরের অপমানের ইতিহাসকে আজ শুধু ওরা হাতের মুঠোয় পেতে চাইছে। এই নথিপত্র নিয়ে ওরা চলে যাবে, কোন্ এক অলক্ষ্য বৈতরণীর জলে চিরকালের মত ভাসিয়ে দেবে কে জানে?

সবচেয়ে আশ্চর্য, অস্ত্রে আয়ুধে ও হিংস্র দম্ভে কণ্টকিত এই ফটকের মুখেই এসে ওরা ভিড় করেছে। থরে থরে সাজানো এই মৃত্যুর ভ্রূকুটী ভেদ করে, এই পথেই ওরা কাছারি এলাকায় ঢুকতে চায়। পাঁচিল টপকে ভেতরে যাবার কোনো স্পৃহা নেই কারও মনে। সস্তা পথে কোনো লোভ নেই, চালাকির কেউ ধার ধারে না। ওরা ফাঁকির তস্কর নয়। পিস্তল বন্দুকের ঔদ্ধত্য অবাধে তুচ্ছ করে, এই দুঃস্বপ্নকে বিদ্রূপে ব্যর্থ করে দিয়ে ওরা চলে যাবে। তাই ওরা এগিয়ে যাবে। এগিয়ে চললো।

থানার জমাদার গর্ গর্ করে গলার রগ কাঁপিয়ে হুঁসিয়ারী চিৎকার ছাড়লেন —হঠ্না হ্যায় তো হঠ্ যাও, নেহি তো মর যাওগে।

ঝটপট সঙ্গীন চড়িয়ে গুর্খা রাইফেলস্ শক্ত হয়ে দাঁড়ালো।

—হঠ্ যাও হিন্দুস্থানসে! মত্ত ঝড়ের গর্জনের মত প্রত্যুত্তর দিয়ে জনতা ফটকের দিকে কয়েক পা এগিয়ে গেল।

—হঠ্না হ্যায় তো হঠ যাও, নেহি তো মর যাওগে। আবার সেই গলার শিরা কাঁপানো মৃত্যুর হুংকার।

টোটাভরা রাইফেলগুলি নিশানা করে যেন ফণা তুলে স্থির হয়ে রইল।

—করেঙ্গে ইয়া মরেঙ্গে! নবীন মেঘের ভেরীর মত জনতার সংকল্প আবার প্রত্যুত্তর দেয়।

এস-ডি-ও অর্ডার হাঁকলেন—ফায়ার।

এক রাউণ্ড ছররা গুলি-বারুদের গন্ধ উড়িয়ে সশব্দে ছিটকে পড়লো। জনতা যেন আচম্‌কা ছন্নছাড়া হয়ে সড়কের উল্টো দিকে বহু দূর পর্যন্ত পিছিয়ে গেল। কেউ পথের পাশে দাঁড়িয়ে কাঁপলো, কেউ হতভম্বের মত তাকিয়ে রইল, কেউ আতঙ্কে দৌড় দিল।

বারুদের প্রথম দফা ধোঁয়া আর গন্ধ মিটে যেতে না-যেতেই এই পিছে-হঠে-যাওয়ার দৃশ্যের মধ্যে মাত্র একটি বেপরোয়া আত্মার ছবি ফটকের উপর হানা দেবার জন্য একলা ছুটে এগিয়ে গেল।

—করেঙ্গে ইয়া মরেঙ্গে! করেঙ্গে ইয়া—

অনন্তরামের মন্ত্রের অনুচ্চারিত সংকল্প পূর্ণ হলো। মেজরের রিভলবারের গুলি এক নিমেষে ছুটে এসে অনন্তরামের বুকের পাঁজর ফুটো করে দিয়েছে।

কয়েকটি মুহূর্তের মত, এক স্পন্দনহীন মূক পৃথিবীর স্তব্ধতার মধ্যে মাটিতে লুটিয়ে ছটফট করে নিজে রঙীন হয়ে উঠলো অনন্ত, মাটি রঙীন হলো।

এর পরের ঘটনার হিসেব অনন্তরাম জেনে গেল না। সবার আগে কারও কাছে বিদায় না নিয়েই সে চলে গেছে। কিন্তু ঐ জনতা অনন্তরামকে বিদায় দেবার জন্য কিছুক্ষণ পরে আবার ফিরে এসে তসীল কাছারির ফটকে দাঁড়িয়েছে। লাঠি তরবারি বল্লম বন্দুক ইট পাটকেল চালিয়েছে। প্রাণ দিয়েছে, প্রাণ নিয়েছে। তসীল কাছারির ফটকে শোণিতের উৎসব কিছুক্ষণের জন্য ভয়াল হয়ে উঠেছে। সমস্ত কাছারি এলাকা আগুনে পুড়ে গেছে। শুধু দালানের কালো কালো দেয়ালগুলি বিধ্বস্ত প্রেতালয়ের চিহ্নের মত দাঁড়িয়ে থাকে। অঢেল ফুলের স্তবকে শবাধার সাজিয়ে অনন্তরামকে তারা তুলে নিয়ে চলে যায়।

তসীল কাছারির ফটকে ঐ যে একখণ্ড ভূমি, অনন্তরাম যার মাটিকে রঙীন করে দিয়ে গেল, সেই মাটিই এক-এক খাবলা লোকে তুলে নিয়ে গেল। শক্ত পাথুরে মাটি, লোকে জল ঢেলে নরম করে নিয়ে এক-এক মুঠো কাদা নিয়ে যায়, যেন এক মুঠো পুণ্যের পরমাণু।

শোণিত আর আগুনের খেলা থেমেছে। কিন্তু সকাল সন্ধ্যে লোক আসছে তসীল কাছারির ফটকে, এ গাঁ থেকে, ও গাঁ থেকে—ভিন্ন জেলার বাজার ও বস্তি থেকে—মাটি নিতে। শুধু এক মুঠো মাটি।

পোড়া কাছারির ফটকে দিনকয়েক পরে আবার দেখা দিল পুলিশ আর ফৌজের লোক। আর পাহারা দেবার মত কিছু নেই। কিন্তু বাধা দেবার মত আর একটা কাজ তারা পেয়ে গেছে। ঐ একখণ্ড ভয়ানক জমির মাটিকে তারা ঘিরে ধরলো—কেউ মাটি নিতে পারবে না।

সত্যি কেউ মাটি নিতে পারে না। লোকে একটু দূরে দাঁড়িয়ে সাগ্রহে তাকিয়ে থাকে। তারপর হতাশ হয়ে চলে যায়।

একদিন, দু'দিন, তিনদিন—সপ্তাহ কেটে যায়। তারও পরে শালবনের মাথার ওপর দিয়ে প্রতি রাত্রিতে কৃষ্ণা তিথির ক্ষীণ চাঁদের রূপ ধীরে ধীরে ভরে উঠতে থাকে। হঠাৎ একদিন ভোরের আলোকে দেখা যায়, ঐ একখণ্ড মাটির গায়ে সবুজ ঘাসের আবির্ভাব সাড়া দিয়ে উঠেছে। পুলিশ আর ফৌজের মানুষগুলিকে হঠাৎ দেখতে নতুন রকমের লাগে। যেন তীর্থভূমির পবিত্রতাকে ওরা পাহারা দিয়ে সযত্নে আগলে রেখেছে। ওরা এখনো জানে না যে, ভবিষ্যতের কোনো পথিক হয়তো দেবালয় দেখবার জন্য ঠিক এইখানে, এই ভয়ানক মাটির কাছে এসে এমনি এক সকালবেলায়···

এমনি এক সকালবেলায় মাত্র কয়েকটা দিন পরে তীর্থযাত্রীর মত কয়েকটি মানুষ হেঁটে হেঁটে তসীল কাছারির ফটকের প্রায় কাছাকাছি কাশফুলে ছাওয়া মাঠের ওপরে এসে দাঁড়ালো! প্রমীলা, প্রমীলার বাবা নন্দলাল, প্রমীলার ছোট ভাই বাসুদেব আর কৈলাস।

কি দেখতে ওরা এসেছে তা নিজেরাই ভাল করে জানে না। তবু ওরা তাকিয়েছিল ফটকের দিকে। বুড়ো নন্দলালের একজোড়া হতভম্ব চোখ জলে ভিজে গিয়েছে। বোধহয় লক্ষ বছরের ধৈর্যে কঠিন, পিতা হিমাদ্রির বুকের বরফে আবার নতুন করে পুত্রশোকের জ্বালা লেগেছে।

ছোট ছেলে বাসুদেব যেন কান্না লুকোবার জন্যে এদিক ওদিক ঘুরে বেড়াচ্ছিল। হিন্দুস্থানের দেবদারু বনের একটি শিশু-ঝড় হঠাৎ বড় আকাশের মেঘের দিকে তাকাতে গিয়ে চোখে জলের ঝাপটা লেগেছে, ভাল করে বুঝতে পারছে না বলেই অভিমান হয়েছে।

সবার পেছনে দু'হাত দিয়ে মুখ ঢেকে ফুঁপিয়ে কাঁদছিল কৈলাস।

শুধু কাঁদতে পারলো না বিধবা প্রমীলা। প্রমীলা যেন এক তপস্বিনী সিদ্ধার্থিকার সত্তা লাভ করেছে। জীবনের এত বড় ক্ষতিটার হিসেব খতিয়ে দেখবার কোনো গরজ নেই। কোনো দুঃখকে আজ যেন আমল দিচ্ছে না প্রমীলা। কেমন দেবী-দেবী ভাব। যেন একটা চন্দন-চর্চিত কঠিন আত্মাভিমানের মূর্তি। যাবার আগে একটা মুখের কথা পর্যন্ত না বলে যে চলে গেল, তার দেওয়া শাস্তি সে নিশ্চয় গ্রহণ করবে। কিন্তু কেঁদে কেটে নয়, হেসে হেসেও নয়—একেবারে শূন্য হয়ে গিয়ে। এই কয়টা দিন, সকাল সন্ধ্যা ও রাত্রি, শুধু গভীর বিশ্বাসে শিবনাম জপেছে আর শিবস্তোত্র পড়েছে প্রমীলা। শূন্যতার ভগবান তাকে কৃপা করে পথ দেখিয়ে দিয়েছেন।

ঘরে ফেরবার আগে প্রমীলা একবার কৈলাসের কাছে গিয়ে দাঁড়ালো—আর কাঁদবেন না, কৈলাসভাই।

এই সান্ত্বনাকে সইতে না পেরে কৈলাস যেন অভিমানী ছেলেমানুষের মত আরও বেশী আবোল-তাবোল বকতে আরম্ভ করলো—আমি শিবভক্ত। প্রমীলা বহিন তুমি বিশ্বাস কর, আমি সত্যিই ভক্ত, শুধু ভক্ত।

তপস্বিনীর হৃদয়ভরা শূন্যতার গায়ে নেহাৎ অসাবধানে যেন এক টুকরো মেঘের

সজলতা লাগে। প্রমীলার গলার স্বর আর-একবার যেন ভুল করে মমতার ছোঁয়ায় স্নিগ্ধ হয়ে ওঠে—হ্যাঁ কৈলাসভাই।

কৈলাস—তাই তো আমি শিবালয় দেখতে এখানে এসেছি।

শিবালয়! প্রমীলার শুকনো চোখের দৃষ্টি তসীল কাছারির ফটকের একখণ্ড ঈষৎ শ্যামল মাটির বেদীর ওপর গিয়ে লুটিয়ে পড়লো। দু'টো পুলিশ তখনো জায়গাটা পাহারা দিচ্ছে। লম্বা লম্বা লাঠির ছায়া পড়েছে মাটির ওপর।

প্রমীলাদের সামনে অনেকগুলি কৌতূহলী পথচারী লোক একটা বিস্ময়ের ভিড় সৃষ্টি করে দাঁড়িয়েছিল। তারা শুধু বুঝতে চেষ্টা করছিল—কে এরা?

হঠাৎ বুকফাটা শোকের বিলাপ বাতাসে ছড়িয়ে, সুর করে টেনে টেনে, মাথা কুটে, ক্ষমা চেয়ে, কেঁদে উঠলো প্রমীলা। গৌরী নয়, সীতাও নয়। কৌতূহলী জনতা শুধু বুঝতে পারলো, নতুন সরাইয়ের অনন্ত মুদীর বউ কাঁদছে।

## মি ষ্টি মু খ

সকলেরই মুখে একটা কথা শুনতে পাই—মিষ্টি কথায় কী না হয়?

কিন্তু, মিষ্টি কথা কাকে বলে?

বুঝতে চেষ্টা করেছি অনেক। ভেবেছি অনেক। এটাও মর্মে মর্মে টের পেয়ে গিয়েছি যে, একটা খুব ভাল কথাকে সামান্য একটু শক্ত করে বললেও ফল বড় খারাপ হয়। বন্ধুকে বলেছিলাম—এত সুন্দর গলা তোমার, আর ভাল ক্ল্যাসিকাল গান যখন এত ভাল গাইতে পার, তখন ঐ সব যত আধুনিক রাবিশ গাইতে তোমার লজ্জা হয় না?

এর পরেই দেখলাম, বন্ধু ক্ল্যাসিকাল সঙ্গীত একেবারেই ছেড়ে দিলেন, এবং দিনরাত আরও বেশী করে আধুনিক গাইতে আরম্ভ করলেন।

নিজের রেশন কেনা স্থগিত রেখে প্রতিবেশী সনাতনবাবুকে টাকা ধার দিলাম। বললাম—দেখুন রেশন না কিনে সেই টাকাটা আপনাকে ধার দিচ্ছি। কিন্তু দেখবেন, টাকাটা বাজে কাজে খরচ করবেন না।

জানতে পেলাম, সনাতনবাবু সেই সপ্তাহের প্রত্যেকটা দিন দুবার করে সিনেমা দেখেছেন।

ভাল কথাও অমিষ্টি করে বললে যে ফল খারাপ হয়, সে বিষয়ে কোন সন্দেহ নেই। চাণক্যও সাবধান করে দিয়ে গেছেন, শুনতে অপ্রিয় মনে হবে যে-কথা, সে-কথা সত্য হলেও বলবে না। প্রাচীন কবিও উপদেশ দিয়ে রেখেছেন—শীতল বুলি বোল কর চলো, সবহি তুমহারা দেশ! মিষ্টি কথা বলো, তাহলে সব দেশেই তুমি প্রিয় হয়ে যাবে।

মিষ্টি কথার শক্তি আছেই তো। অপ্রিয় সত্য তো বলতেই নেই, প্রিয় সত্যকেও মিষ্টি করে বলতে হয়। কিন্তু এর পরেও আছে। মিষ্টি কথার যে তত্ত্ব চাণক্যও

ব্যাখ্যা করে যাননি, আর প্রাচীন কবিও শুনিয়ে যাননি, সেই তত্ত্ব জীবনে প্রত্যক্ষ করবার সুযোগ পেয়েছি একবার। আমাদের ওপাড়ার সিদ্ধেশ্বরবাবুকে কথা বলতে দেখে আর শুনে আশ্চর্যই হয়ে গিয়েছি, আর বুঝতে পেরেছি, খারাপ কথাও কত মিষ্টি করে বলতে পারা যায়, আর তার ফল হয় কী চমৎকার!

সিদ্ধেশ্বরবাবুদের বহুকালের পুরনো ঝি দুদিন কাজে কামাই করেছে। ঝি বেচারীর নাতিটি হঠাৎ মারা গেছে। ঘরে বসে দুদিন কান্নাকাটি করার পর ঝি কাজ করতে এল। সিদ্ধেশ্বরবাবু জিজ্ঞেস করলেন—এ দুদিন কাজে কেন আসনি মা? কি হয়েছিল?

ঝি বলতে গিয়ে কেঁদেই ফেলে—নাতিটি মারা গেল।

সিদ্ধেশ্বরবাবু প্রায় কেঁদে ফেলতেই চেষ্টা করেন—আহা কী কষ্টের কথা!...যাক দুঃখ করো না মা, দুঃখ করে কোন লাভ নেই।

ঝি বলে—কপালে দুঃখু লেখা ছিল, তাই পেতে হলো।

সিদ্ধেশ্বরবাবু—ঠিক বলেছ মা। যাক্...দু'দিন কামাই, তার মানে হলো...মাসে পনর টাকা হলে...দু'দিনের মাইনে দাঁড়ায় আট-আনা আর আট-আনা, অর্থাৎ এক টাকা।

বেদনার্তভাবে সিদ্ধেশ্বরবাবু বলেন—তোমার এ মাসের মাইনে থেকে এক টাকা কাটা গেল মা। কিছু মনে করো না।

একটি খাঁটি মিষ্টি মুখের মানুষ হলেন সিদ্ধেশ্বরবাবু। ভুলেও কাউকে কটুকথা বলেন না। কাউকে আস্তে ধমক দিয়েও একটা কথা বলেন না।

গত বছরেও দেখেছি, তাঁর বাগানের লেবু গাছটার দিকে একদিন শান্তভাবে তাকিয়ে তিনি দাঁড়িয়ে আছেন। কাল রাত্রেও দেখেছিলেন যে, লেবুতে ভরে আছে গাছটা। কিন্তু আজ গাছটা শূন্য, রাত্রের মধ্যেই সব লেবু চুরি হয়ে গিয়েছে।

আস্তে আস্তে বাড়ি থেকে বের হলেন সিদ্ধেশ্বরবাবু। ঘণ্টাখানেক পরে ফিরে এসে পাশের বাড়ির নেপালবাবুকে ডাক দিয়ে হেসে হেসে বলেন,—আপনার নামে থানায় ডায়েরী করে এলাম নেপালবাবু।

নেপালবাবু চমকে ওঠেন—কেন?

সিদ্ধেশ্বরবাবু—একটাও লেবু রাখলেন না, সব উজাড় করে নিয়ে গেলেন। যাক ...তার জন্য দুঃখ নেই। ভাবতে দুঃখ হচ্ছে, পুলিশ এসে আপনার ওপর এখন উপদ্রব করবে, কি বিশ্রী ব্যাপার হবে!

এক বছর পরে মিষ্টিমুখ সিদ্ধেশ্বরবাবুকে আর একবার দেখলাম, এবং সেই দেখাই হলো শেষ দেখা।

কিছুদিন থেকে অসুখে পড়েছিলেন সিদ্ধেশ্বরবাবু। অনেক চিকিৎসাও হয়েছে। সবচেয়ে বড় ডাক্তার আর সবচেয়ে বড় কবরেজ পালা করে সিদ্ধেশ্বরবাবুকে সুস্থ করার সাধনা করলেন। অনেক টাকা খরচ হলো সিদ্ধেশ্বরবাবুর, যদিও তাঁর টাকার পুঁজি তাতে ক্ষয় হয়ে গেল না। কম করে লাখ দুই তিনি জমিয়ে ফেলেছেন, সারা

জীবনের মিষ্টিমুখের ওকালতীর জোরে।

ছেলেরা বললেন, এ রোগ সারাবার সাধ্যি ডাক্তার কবরেজের নেই। সারাবার হাত ভগবানের।

সেই সময়ে উপস্থিত হলেন সিদ্ধেশ্বরবাবুদের কুলগুরু বংশের এক সন্ন্যাসী, যাঁর নাম হলো গুরুমহারাজ।

ছেলেরা আশা করে, সিদ্ধেশ্বরবাবুর এ রোগ সারাবেন ভগবান। কিন্তু গুরুমহারাজ বললেন—এ রোগ সারিয়ে সিদ্ধেশ্বরকে একেবারে বিশবছর বয়সের স্বাস্থ্যে ফিরিয়ে আনতে পারি, আমি।

—তবে তাই করুন গুরুমহারাজ। সিদ্ধেশ্বরবাবু অনুরোধ করলেন।

গুরুমহারাজ বললেন—একটা যজ্ঞ করতে হবে। দুদিন দুরাতের যজ্ঞ।

—হ্যাঁ আর একটা কথা। গুরুমহারাজ সাবধান করে দিলেন—আর একটা কথা হলো, ডাক্তার কবরেজের ওষুধ একেবারে বন্ধ রাখতে হবে।

ছেলেরা বললেন—তাই হবে।

গুরুমহারাজ বললেন—আর একটা কথা। বাড়ির সবাই হাসিমুখ নিয়ে থাকবে। মুখভার করে কেউ থাকবে না। কেউ আক্ষেপ করে ফেললে, কিংবা কেউ দুশ্চিন্তা করে কেঁদে ফেললে, এই যজ্ঞের ফল একেবারে ব্যর্থ হয়ে যাবে। সবাই নিশ্চিন্ত হয়ে, প্রসন্নমনে সর্বদা হাসিমুখে তাকাবে, হাসিমুখে কথা বলবে।

বাড়ির সবাই বলেন—যে আজ্ঞে।

যজ্ঞের দ্বিতীয় দিনটাতেই হঠাৎ কৌতূহলের বশে সিদ্ধেশ্বরবাবুর বাড়িতে উপস্থিত হলাম। শুনতে পেয়েছিলাম, এক সন্ন্যাসীর যজ্ঞের ফলে সিদ্ধেশ্বরবাবু মুহূর্তে মুহূর্তে সুস্থ হয়ে উঠছেন, প্রায় সেরে উঠেছেন। অদ্ভুত দৈবী ক্ষমতা আছে এই সন্ন্যাসীর।

সিদ্ধেশ্বরবাবুর বাড়িতে পৌঁছে সত্যই আশ্চর্য হয়ে গেলাম। সবাই হাসছেন। কিছু জিজ্ঞাসা করলে হাসছেন, উত্তর দিতে গিয়েও হাসছেন। দেখলাম, সিদ্ধেশ্বরবাবুর দুই পুত্রবধূ হাসিমুখে সিনেমা দেখতে চলে গেলেন।

বড়ছেলে কৈলাসবাবুকে জিজ্ঞাসা করলাম—আপনার বাবার শরীর এখন কেমন?

কৈলাসবাবু কোন উত্তর না দিয়ে শুধু হাসতে থাকেন। চাকরটাকে বললাম—এক গেলাস জল দাও তো, বড় তেষ্টা পেয়েছে।

চাকরটা হেসে ফেললো, এবং একটু পরে ফিরে এসে হাসিমুখে বললো—জল নিন দাদাবাবু।

দেখে খুশি হলাম, এবং আশ্চর্যও হলাম। শুনতে পেলাম, ছাদের ওপর গুরুমহারাজ গম্ভীর স্বরে মন্ত্র উচ্চারণ করছেন। মাঝে মাঝে খুব জোরে এক একটা শব্দ বেজে উঠছে—ওং শময় শময়!……এধি এধিঃ!…স্বাহা স্বাহা!

পোড়া ঘি-এর গন্ধে ঘরের বাতাস থমথম করছে। আস্তে আস্তে এগিয়ে সিদ্ধেশ্বরবাবুর ঘরের দরজার কাছে দাঁড়িয়ে ভেতরে উঁকি দিলাম।

একটা বিছানার ওপর উঁচু বালিসে মাথা রেখে শুয়ে রয়েছেন সিদ্ধেশ্বরবাবু। নীরব ও নিশ্চল, চোখ দুটিও বন্ধ। ঘুমিয়ে রয়েছেন সিদ্ধেশ্বরবাবু। আরও আশ্চর্য লাগলো, এক সারি পিঁপড়ে খাটের পায়া বেয়ে বিছানার ওপরে উঠেছে। অনেকগুলি পিঁপড়ে থোকা-থোকা হয়ে জমে রয়েছে সিদ্ধেশ্বরবাবুর সেই চিরকালের মিষ্টিমুখের ওপর।

হাসতে হাসতে কৈলাসবাবু এসে বলেন—দেখা হলো ?

আমার উত্তর শোনার আগেই কৈলাসবাবু তাকালেন সিদ্ধেশ্বরবাবুর মুখের দিকে। তারপরেই চেঁচিয়ে উঠলেন—পিঁপড়ে কেন ? কি সর্বনাশ, এত পিঁপড়ে কেন ?

ছুটে আসেন মেজছেলে ভুবন, ছুটে আসে চাকর। এক এক করে সবাই ছুটে আসতে থাকে।

মিষ্টিমুখের বাড়িতে হাসিমুখের মেলার মধ্যে কান্নার চিৎকার বেজে উঠবার আগেই সরে গেলাম।

পথে নেমেই মনের ভেতরে কেমন একটা ভয় ধরিয়ে বিশ্রী একটা প্রশ্ন ছটফট করতে লাগলো—বেশি মিষ্টিমুখ হলে মুখে আবার পিঁপড়েও ধরে নাকি ?

## স্ব স্ত্য য় ণ

পাহাড় পরেশনাথের পায়ের কাছ থেকে ঢালু ধ'রে ধ'রে আমলকির বন যেখানে এসে শেষ হয়েছে, সেখানে বেশ ঘন ছায়া জমিয়ে দাঁড়িয়ে আছে শিশু আর সেগুনের ছোট একটা ভিড়, তারই পাশে দাঁড়িয়ে আছে হলদে রঙের ডাকবাংলো; এবং এই ডাকবাংলোরই হাতার লতা-জড়ানো বেড়ার কাছাকাছি এসে বাঁ দিকে ঘুরে গিয়েছে কাঁকর-ছড়ানো গিবিডি রোড।

ছোট ডাকবাংলো! বারান্দায় দাঁড়ালে দেখা যায়, পরেশনাথের পাথুরে মাথা জড়িয়ে একটা কালো মেঘ ধোঁয়াটে হয়ে ঝুলছে। বৃষ্টি হবে বোধহয়।

বাংলোর মধ্যে পাশাপাশি মাত্র চারটি কামরা, তিনটি কামরাই খালি। শুধু একটি কামরার দরজার কড়াতে, আজ তিনদিন হল, সুতো দিয়ে বাঁধা কার্ড ঝুলছে। কার্ডের উপর লাল পেন্সিলে লেখা—মিস্টার অ্যাণ্ড মিসেস চক্রবর্তী।

কিন্তু বৃষ্টি হল না। আজ তিনদিন হল রোজ সকালে যেমন হয়, আজ সকালেও তেমনি, হঠাৎ ঝড়ের হাওয়া ছুটতে আরম্ভ করে, মেঘের ঘোর কেটে যায়, আর ঝলক দিয়ে রোদ ছড়িয়ে পড়ে আমলকির বনের উপর। যেমন এই তিনদিন, তেমনি আজও বেড়াতে বের হয়ে যান মিস্টার অ্যাণ্ড মিসেস চক্রবর্তী। অর্থাৎ, এন চক্রবর্তী ও তাঁর স্ত্রী স্বস্তিকা চক্রবর্তী।

বাংলোর গাড়ি-বারান্দা থেকে ছুটে বের হয়ে যায় চক্রবর্তী-দম্পতির মোটর গাড়ি, নতুন মডেলের একটি ঝকঝকে টুরার। গাড়ির নম্বর হল পাঞ্জাব জলন্ধরের একটি নম্বর।

ড্রাইভার এই সময় বাংলোর খানসামার ঘরে খাটিয়ার উপর পড়ে ঘুমোতে থাকে। গাড়ি ড্রাইভ করেন স্বয়ং এন চক্রবর্তী। স্বামীর পাশে, স্বামীর সঙ্গে বড বেশী গা ঘেঁসে বসে থাকে স্বস্তিকা চক্রবর্তী। স্বস্তিকার মাথাটা সুন্দর একটি নেট জড়ানো খোঁপা নিয়ে আধভাঙা বোঁটার ফুলের মত এলিয়ে পডে এন চক্রবর্তীর কাঁধের উপর।

গাড়ি চালান এন চক্রবর্তী, কিন্তু গাড়ি থামে স্বস্তিকা চক্রবর্তীর ইচ্ছায়। পৃথিবীর বুকের উপর এমন একটি ভাল জায়গায় এসে কিছুক্ষণ থামতে আর থাকতে চায় স্বস্তিকা, যেখানে আরও অবাধ স্বাচ্ছন্দ্যে নিজেকে স্বামীর বুকের কাছে আরও আপন করে দিতে পারা যায়।

এন চক্রবর্তী হঠাৎ গাড়ির স্পীড মৃদু করে দিয়ে বলেন, এই তো একটা ভাল জায়গা, এর চেয়ে নির্জন জায়গা আর হতে পারে না স্বস্তি।

স্বস্তিকা বলে : ধেৎ!

এন চক্রবর্তী আশ্চর্য হন : ধেৎ কেন ?

স্বস্তিকা : দেখছ না একটা রাখাল ছোঁড়া গাছটার তলায় ঘুমিয়ে রয়েছে।

এন চক্রবর্তী : তাতে কি হয়েছে ?

স্বস্তিকা : না, এখানে থেমে কোন লাভ হবে না। এর চেয়ে বরং ডাকবাংলো-টাই ঢের বেশী ভাল জায়গা। চল, ফিরে যাই।

এই হল এন চক্রবর্তীর আর স্বস্তিকা চক্রবর্তীর বেড়াতে যাওয়া আর বেড়িয়ে আসা। এবং এই ছোট হলদে রঙের ডাকবাংলোটাও সত্যিই বেশ ভাল জায়গা। তাই তো মাত্র এক ঘণ্টার জন্য থাকতে এসে এই ডাকবাংলোতে তিন দিন ধরে থেকেই গিয়েছে দুজনে। স্বস্তিকার ইচ্ছা, আরও কটা দিন থেকে যেতে হবে। তিনটি কামরাই খালি, ডাকবাংলোর বুক জুড়ে বড় সুন্দর আর বড মিষ্টি একটা নির্জনতা যেন থমথম করে। বারান্দার উপর পড়ে আছে একটি মাত্র চেয়ার এবং ওই এক চেয়ারের উপর স্বামীর সঙ্গে ইচ্ছামত আর যেমন খুশি তেমনি করে বসে থাকতে পারে স্বস্তিকা। কোন বাধা নেই। ঘণ্টা না বাজালে খানসামাও কখনো হঠাৎ এদিকে এসে পডে না।

আজ তিন দিন হল যেমন রোজ সকালে তেমনি আজও সকালে বেড়িয়ে ফিরে আসেন এন চক্রবর্তী ও স্বস্তিকা, স্বামী আর স্ত্রী, জলন্ধরের সবচেয়ে বেশি নামকরা সার্জন এন চক্রবর্তী ও লুধিয়ানার সবচেয়ে বড ফার্মাসির মালিক এস ভট্টাচার্যের শ্যালিকার মেয়ে স্বস্তিকা।

আজ মাত্র এক মাস হল বিয়ে হয়েছে স্বস্তিকার। যে বয়সে বিয়ে হলে ভাল হয়, তার চেয়ে বেশ একটু বেশি বয়স হয়েছে স্বস্তিকার। স্বস্তি পেয়েছে, ধন্য হয়েছে, সুখী হয়েছে স্বস্তিকার জীবন। মনে হয়েছে স্বস্তিকার, আট বছর ধরে লুধি-য়ানাতে এসে লুকিয়ে পডে-থাকা জীবনের একমাত্র আশা এতদিনে সফল হয়েছে। ব্যর্থ হয়নি তার বয়সের প্রতীক্ষা।

ডাকবাংলোর বারান্দার উপর উঠেই স্বস্তিকার এতক্ষণের উল্লাস-চঞ্চল দুটি চোখের দৃষ্টি হঠাৎ অপ্রসন্ন হয়ে একটি কামরার বন্ধ দরজার দিকে তাকিয়ে থাকে। কেউ একজন এসেছে। লোকটাকে একটু বেহায়া বলে মনে হয়। আরও দুটো কামরা খালি পড়ে থাকতে, লোকটা বেছে বেছে ঠিক স্বামী-স্ত্রীর মেলামেশার নীড় এই সবুজ রঙের কামরাটির পাশের কামরায় এসে ঠাঁই নিয়েছে। কার্ড ঝুলছে বন্ধ দরজার কড়াতে—পরিতোষ গাঙ্গুলী, টিম্বার মার্চেণ্ট।

এন চক্রবর্তীর চোখে কৌতুকের হাসি ফুটে ওঠে : কি ভাবছ স্বস্তি ? এ জায়গার চেয়ে সেই জায়গাটাই তো ভাল ছিল, কেমন ?

উত্তর দেয় না স্বস্তিকা। এন চক্রবর্তী হেসে ফেলেন : আর ক'দিন এখানে থাকতে চাও ?

স্বস্তিকার মনের অপ্রসন্নতা যেন ঝংকার দিয়ে বেজে ওঠে : আর এক মিনিটও না।

পাশের কামরার বন্ধ দরজা হঠাৎ খুলে যায়। দু'বার জোরে জোরে গলা কেশে দরজার বাইরে এসে দাঁড়ান এক ভদ্রলোক। সিল্কের গেঞ্জি গায়ে, পায়ে হরিণের চামড়ার চটি, তাঁতের ধুতি পরা এক ভদ্রলোক।

কে জানে কেন, বোধহয় আলাপ করার জন্য ঘরের ভিতর থেকে বের হয়ে এসেছেন ভদ্রলোক। কিন্তু বের হয়েই থমকে গিয়েছেন। কোন কথা বললেন না ভদ্রলোক। স্বস্তিকার মুখের দিকে কিছুক্ষণ অপলক চোখে তাকিয়ে রইলেন, তার পরেই মুখ ঘুরিয়ে নিয়ে বোধহয় পরেশনাথের চূড়ায় আলো ঝলসানো রূপ আরও ভাল করে দেখবার জন্য বারান্দার ওই প্রান্তে গিয়ে দাঁড়িয়ে থাকেন, টিম্বার মার্চেণ্ট পরিতোষ গাঙ্গুলী।

এক হাত দিয়ে এন চক্রবর্তীর একটা হাত বড় বেশি শক্ত করে আঁকড়ে ধরে থাকে স্বস্তিকা। আস্তে আস্তে বলে : ঘরের ভেতর চল।

এন চক্রবর্তী আবার হাসেন : কি হল ?

স্বস্তিকা বলে : না, সত্যিই আর এক মিনিটও না। চল, এখুনি এখান থেকে সরে পড়ি।

এন চক্রবর্তী : এখুনি মানে আজকের দিনটা কাটিয়ে কাল সকালে, এই তো ?

স্বস্তিকা ছটফট করে ওঠে : না না, এখুনি, এইমাত্র চলে যেতে হবে। ড্রাইভারকে ডাক, জিনিসপত্র গাড়িতে তুলুক। খানসামাকে ডেকে বিল চুকিয়ে দাও।

ঘরের ভিতরে ঢুকে ঝুপ করে একটা চেয়ারের উপর বসে পড়েন এন চক্রবর্তী। মুখের পাইপে ছোট ছোট টান দিয়ে ধোঁয়া ছাড়েন, মাঝে মাঝে শিস দেন আর পা দোলাতে থাকেন।

ঘরের ভিতরেও ওই একটি মাত্র চেয়ার। এই চেয়ারে স্বামীর সঙ্গে গা ঘেঁসে বসবার জন্য দু'পা এগিয়ে যাবার আগেই স্বস্তিকার পা দুটো যেন টলে ওঠে। দরজার কপাট বন্ধ করে দিয়ে, বন্ধ কপাটের উপর পিঠ ঠেকান দিয়ে দাঁড়িয়ে থাকে, যেন

শ্রান্ত ক্লান্ত ও ভীত দেহের আলস্যভার কোন মতে সামলে রাখবার চেষ্টা করছে স্বস্তিকা।

এন চক্রবর্তী বলেন: কিন্তু আমার যে আজই সন্ধ্যায় একবার গিরিডি পর্যন্ত দৌড়ে আসবার কথা।

শিউরে ওঠে স্বস্তিকার চোখের পাতা: হঠাৎ গিরিডিতে কিসের দরকার হ'ল?

এন চক্রবর্তী: আমার বন্ধু লেফটেন্যাণ্ট জয়সোয়ালের বিয়ে।

স্বস্তিকা আতঙ্কিতের মত চেঁচিয়ে ওঠে: না, না, আমি একা থাকতেপারব না।

এন চক্রবর্তী: তা হলে তুমিও চল।

স্বস্তিকা: না, না, তুমি তো জানই যে আমি লোকজনের ভিড় সহ্য করতে পারি না, তবে মিছিমিছি কেন ওসবের মধ্যে আমাকে যেতে বলছ?

এন চক্রবর্তী: কিন্তু···।

স্বস্তিকা: কিন্তু-টিন্তু কিছুই নেই। এখান থেকে এখুনি সোজা ফিরে চল জলন্ধরে। আমি তোমাকে আগেই বলেছিলাম, এদিকে বেড়াতে এসো না, ঈস্ট ইণ্ডিয়া আমার মোটেই ভাল লাগে না।

—এটা একটা নতুন কথা বটে, এই প্রথম শুনলাম। হাসি-মুখে স্বস্তিকার মুখের দিকে একবার তাকিয়ে তারপর হাতের ঘড়ির দিকে তাকিয়ে থাকেন এন চক্রবর্তী এবং বোধহয় ভাবতে থাকেন, স্বস্তিকার মনে তা হলে আরও একটা বাতিক আছে। বিয়ে হবার পর এই এক মাসের মধ্যে স্বস্তিকার মন আর মেজাজের অনেককিছু জানবার সঙ্গে সঙ্গে এন চক্রবর্তী শুধু এইটুকুই জেনেছেন যে, লোকের চোখের দৃষ্টি সহ্য করতে পারে না স্বস্তিকা। ভিড়ের চোখের সামনে পড়লেই ছটফট করে স্বস্তিকা, লোকের চোখের দৃষ্টি সত্যিই যেন ওর গায়ে বিঁধছে। অনেক ঠাট্টা করেও স্বস্তিকার মনের এই বাতিক আজও সারাতে পারেননি এন চক্রবর্তী।

—বড় বেশি তাড়াতাড়ি করতে বলছ, স্বস্তি। এখন মাত্র সকাল নটা, না খেয়ে-দেয়ে এখুনি রওনা হলে—।

স্বস্তিকার মুখের দিকে তাকিয়েই একটু চমকে ওঠেন এন চক্রবর্তী। ভয়-পাওয়া রোগীর চোখের মত চোখ, স্বস্তিকা অদ্ভুত চোখের দৃষ্টি তুলে তাকিয়ে আছে তারই মুখের দিকে।

—কি? জ্বর-টর হল নাকি?

—জ্বরের মতনই লাগছে। খুব মাথা ধরেছে।

—তাই বল। শুয়ে পড় এখুনি। আমি মনে করলাম, তুমি তোমার মনের বাতিকে ওই একটা বাজে লোকের তাকানিতে রাগ করে আর ভয় পেয়ে একেবারে একটা···ইয়ে হয়ে গেলে—বুদ্ধিসুদ্ধি হারিয়েই ফেললে।

আস্তে আস্তে এগিয়ে এসে, তারপর শরীরটাকে যেন ঝুপ করে হঠাৎ একটা আছাড় খাইয়ে বিছানার উপর শুয়ে পড়ে স্বস্তিকা। আঁচলটা টেনে মুখের উপর আলগা করে ছড়িয়ে দেয়। কী ভয়ানক সত্য কথা স্বস্তিকার স্বামী এন চক্রবর্তীর

মুখে নতুন একটা আদালতের রায়ের মত ধ্বনিত হয়েছে। ওই লোকটা সত্যই যে সেই বাজে লোকটা, আট বছর আগে যে লোকটা স্বস্তিকার মুখের দিকে শেষবারের মত তাকিয়েছিল। সেই রকম সিল্কের গেঞ্জি, সেই রকম তাঁতের ধুতি, আর সেই ধরনের হরিণের চামড়ার চটি। আট বছরের মধ্যেও কোন অপঘাতে মরে যায়নি লোকটা।

কেমন করে এখানে এল লোকটা? লোকটা কি দৈববাণী শুনেছিল যে, আলিপুরের সেই দোতলা বাড়ির মেয়েকে একদিন এই হলদে রঙের ডাকবাংলোর ভিতরে পাওয়া যাবে?

মাটির একটা রঙিন পুতুলকে যত সহজে গুঁড়ো করে আর ধুলো করে দিতে পারা যায়, আজ স্বস্তিকার এই সুখের জীবনকে তার চেয়েও সহজে ধুলো করে দিতে পারে লোকটা। তার জন্য স্বস্তিকার গায়ে একটা টোকা দিতেও হবে না। শুধু কয়েকটা কথা এন চক্রবর্তীর কানের কাছে বলে দিয়ে চলে গেলেই হল। আট বছর আগের আলিপুর দায়রা-জজের আদালতের একটি মামলার রায়। বাস্, তার পর মুখের উপর থেকে এই আঁচল সরিয়ে তাকালে স্বামীকে এই ঘরের মধ্যে আর কি দেখতে পাবে স্বস্তিকা? এই বিছানার উপর স্বস্তিকাকে এই ভাবেই একটা দুঃস্বপ্নের দুঃসহ ক্লেদের মত ফেলে রেখে এন চক্রবর্তী তাঁর ট্রাংক নিয়ে ছুটে চলে যাবেন জলন্ধর।

আসছে বোধহয়, হরিণের চামড়ার চটি বাংলোর বারান্দার উপর উল্লাসের শব্দ করে ছটফটিয়ে ছুটে আসছে। সেই শব্দ শুনে স্বস্তিকার কানের কাছে ঘাম হয়ে ফুটে উঠেছে শরীরের ভয়ার্ত রক্তের কণাগুলি।

স্বস্তিকার আঁচল-ঢাকা মুখটা আস্তে একবার ফুঁপিয়ে ওঠে। হাতের বইয়ের উপর থেকে চোখ তুলে স্বস্তিকার দিকে তাকিয়ে এন চক্রবর্তী বলেন: ঘুমোবার চেষ্টা কর স্বস্তি। বেশ ভাল একটা স্বপ্ন দেখলে সব সেরে যাবে।

না, কেউ এল না। বন্ধ দরজার কড়া শব্দ করে বেজে উঠল না। বোধহয় আর একটু পরেই আসবে। অসহায়ের মত সব পরিণাম দৈবের ইচ্ছার উপর ছেড়ে দিয়ে শান্ত হতে চেষ্টা করে স্বস্তিকা, এবং ঘুমোতেও চেষ্টা করে। ঘুম আসে না, কিন্তু আট বছর আগের সেই ঘটনার ছবিগুলি যেন টুকরো টুকরো স্বপ্নের মত চোখের উপর ভাসতে থাকে।

পরিতোষ গাঙ্গুলী নয়, ওর নাম হল রতন গাঙ্গুলী। পুরনো নাম ফেলে দিয়ে নতুন নামের আড়ালে জীবনটাকে লুকিয়ে বোধহয় পৃথিবীর এই দিকের গোপন আনাচে-কানাচে ঘোরাফেরা করে লোকটা।

স্বস্তিকা নামটাও যে নিতান্ত নতুন একটা নাম, নামটার বয়স আট বছরের বেশী নয়। আট বছর আগের সেই আলিপুরের দোতলা বাড়ির মেয়ে রেবা মজুমদারই নতুন নামের আবরণ জীবনের উপর জড়িয়ে নিয়ে আর স্বস্তিকা মজুমদার হয়ে লুধিয়ানার মেসোমশাইয়ের বাড়িতে এতদিন ছিল। মাত্র এক মাস হল স্বামীর

পাশে দাঁড়াবার পর স্বস্তিকা মজুমদার হয়েছে স্বস্তিকা চক্রবর্তী।

আলিপুরের সেই দোতলা বাড়ির মামা-মামীর আদরে বেশ ভালই তো কাটছিল বাপ-মা-মরা মেয়ে রেবা মজুমদারের জীবন।

বাইশ বছর বয়সের সব অহংকার আর কল্পনা নিয়ে গান গেয়ে গেয়ে আর বি.এ. ফাইন্যালের পড়া পড়ে পড়ে, মুখটাকে সুন্দর করে রাঙিয়ে আর শরীরটাকে নানা ছাঁদে সাজিয়ে সুখের দিনগুলি তরতর করে পার হয়ে যাচ্ছিল। তার পরেই হঠাৎ সেই ঘটনা।

ঘরের ভিতরের নীরব স্তব্ধতাকে সন্দেহ করে চমকে ওঠে আর ধড়ফড় করে বিছানার উপর উঠে বসে স্বস্তিকা! লোকটা কি সত্যিই এরই মধ্যে ঘরের ভিতরে এসে এন চক্রবর্তীর কানে কানে সেই হিংস্র গল্পটা ফিসফিস করে শুনিয়ে দিয়ে চলে গিয়েছে?

না, আসেনি লোকটা। দেখতে পায় রেবা, এন চক্রবর্তী তেমনি মন দিয়ে বই পড়ছেন, আর দরজাটা তেমনি বন্ধ আছে। কিন্তু বুঝতে পারে না রেবা, রেবার উপর প্রতিশোধ না নিয়ে থাকতে পারবে কেমন করে ওই রতন গাঙ্গুলী?

কল্পনা করতে পারে রেবা, এই ঘরের দরজার বাইরে বারান্দার উপর এখন পা টিপে-টিপে ঘুরছে প্রতিশোধের একটা কঠোর প্রতিজ্ঞা। এন চক্রবর্তী এই ঘরের বাইরে যাওয়া মাত্র ওই প্রতিজ্ঞা হেসে হেসে এগিয়ে এসে এন চক্রবর্তীর কানের কাছে সেই রাক্ষুসে ঘটনার গল্পটা বলে দেবে। এই ঘরের ভিতরে আসবার দরকার হয় না, রেবার জীবনের ভালবাসার মানুষটাকে শুধু একটু একা আর আড়ালে পেতে চায় রতন গাঙ্গুলী।

এন চক্রবর্তী বই বন্ধ করে উঠে দাঁড়ান।

চেঁচিয়ে ওঠে রেবা: কোথায় যাচ্ছ তুমি?

এন চক্রবর্তী: যাই, ড্রাইভারকে বলে দিয়ে আসি, গাড়ির ইঞ্জিনটাকে একটু ভাল করে চেক করে রাখুক।

রেবা: না, যেতে হবে না। কখ্খনো যেও না।

এন চক্রবর্তী আশ্চর্য হন: তার মানে?

রেবা: তুমি এখানেই আমার কাছে বসে থাক, লক্ষ্মীটি। দেখেও বুঝতে পারছ না কেন, মাথাধরাটা আমাকে কিরকম জ্বালাচ্ছে?

চেয়ারের উপর বসে আবার বই হাতে তুলে নিলেন এন চক্রবর্তী। তারপর বলেন, এতটুকু ঘুমোলে ভাল স্বপ্ন দেখা যায় না, আর মাথাধরাও ছাড়ে না।

স্বপ্ন না দেখলেও আট বছর আগের সেই জীবনকে এখন স্বপ্নেরই মত মনে হচ্ছে রেবার।

বসিরহাটের অত বড় বাড়িটা বিক্রি করে দিয়েও সব দেনার দায় মিটাতে পারেন নি মামা। বিক্রি করবার আর কিছুই ছিল না। দেউলে হয়ে গিয়ে আর বসিরহাট থেকে সবাইকে সঙ্গে নিয়ে চলে এসে আলিপুরের সেই দোতলা বাড়িতে যেদিন উঠ-

লেন মামা, সেই দিন মামী ভয়ে ভয়ে জিজ্ঞাসা করেছিলেন, এত বড় বাড়ির ভাড়া আসবে কোথা থেকে আর দিন চলবেই বা কেমন করে ?

বিছানার উপর বসে বসেই টলতে থাকেন মামা। বিছানার উপরে মামার হাতের কাছে কাঠের একটা ট্রে, তার উপর হুইস্কির বোতল আর গেলাস। গেলাসে একটা চুমুক দিয়ে, আর কোলের উপর একটা বালিশ টেনে নিয়ে মামা এলোমেলো স্বরে বলতে থাকেন, আমি সুখময় চৌধুরী, আমি জানি কি করে দিন চালাতে হয়, মঙ্গলা।

চুপ করে থাকেন মঙ্গলা। সুখময় চৌধুরী আবার বলেন, আমার বাবার মুহুরী ছিল যার বাবা, ওই বিনোদ গাঙ্গুলী যদি এত স্টাইল আর চটক দেখিয়ে দিন কাটাতে পারে, তা হলে আমিই বা পারব না কেন ?

মঙ্গলা জানেন, এর মধ্যে একটা সত্য কথা বলেছেন তাঁর স্বামী। এই দোতলা বাড়ির চোখের সামনেই রাস্তার ওপারে ওই মস্ত চারতলা বাড়িতে থাকেন যে বিনোদ গাঙ্গুলী, তাঁর বাবা একদিন এই সুখময় চৌধুরীর বাপের মুহুরী ছিলেন। কিন্তু সেই গাঙ্গুলীরাই দিন দিন উঠেছে আর এই চৌধুরীরা পড়েছে। একই গ্রামে ওদের দেশ। মুহুরীর ছেলে বিনোদ গাঙ্গুলী বিলেত থেকে পাস করে এসে ত্রিশ বছর ধরে বড বড চাকরি করেছে, আর নিজের রোজগারের টাকায় এত বড বাড়ি তুলেছে। কিন্তু মুহুরীর বড-বাবুর ছেলে সুখময় চৌধুরী বাপের আমলের বাড়ি বেচে দিয়ে আর দেউলে হয়ে এই দোতলা বাড়ির ভাড়াটে হয়েছে।

প্রথম মাসটা কষ্টেই কেটেছিল। কিন্তু তারপর আর নয়। সুখময় চৌধুরী সত্যিই প্রমাণ করে দেখিয়ে দিলেন যে, এক পয়সা রোজগার না করেও স্টাইল করে থাকবার আর নিত্য হুইস্কি খাবার বিজ্ঞান তিনি জানেন। তেজবাহাদুর, ভীম বাহাদুর আর বংশীলাল—তিন চাকরের কোন চাকরকেই বিদায় দিতে হল না। নতুন রেডিও আর গ্রামোফোন কিনলেন, একটা বিলিতী কুকুরও কিনে ফেললেন। কুকুরের জন্য চৌরঙ্গীর দোকান থেকে বিস্কুট কিনে আনতে যায় ভীমবাহাদুর।

রেবা বলে, আমি তাহলে বি. এ. ফাইনালের জন্য তৈরী হই মামা।

সুখময় চৌধুরী বলেন, নিশ্চয়।

রেবার জন্য প্রাইভেট টিউটরও রেখে দিলেন মামা। প্রতি মাসে একশো টাকা নেন প্রাইভেট টিউটর।

রবিবারের সন্ধ্যায় সিনেমা ছবি দেখতে যায় রেবা। কিন্তু যেতে আসতে বড় কষ্ট হয়। মামার কাছে এসে অভিযোগ করে রেবা, ট্রাম-বাসে যাওয়া আসা করতে বড় বিশ্রী লাগে মামা।

সুখময় চৌধুরী বলেন, এবার থেকে ট্যাক্সি করে যাবি, তোর সঙ্গে যাবে তেজ বাহাদুর।

রেবা একদিন বলে, ট্যাক্সিও একটা ঝঞ্ঝাট। একটা গাড়ি কিনে ফেল না মামা ?

সুখময় চৌধুরী বলেন, এইবার কিনেই ফেলব বোধহয়।

সুখময় চৌধুরীর ডাইনে বাঁয়ে সর্বক্ষণ গেলাস-ভর্তি হুইস্কি ছলছল করে, মাথাটা সর্বক্ষণ ঝুঁকেই রয়েছে, যেন গলে গিয়েছে মেরুদণ্ডটা। এক মুহূর্তের জন্যও বাড়ির বাইরে যান না। কিন্তু এই বাড়ির সব ক্ষুধা তৃষ্ণা আর দরকারের দাবী পূর্ণ করবার জন্য তাঁর হাতের কাছে থোকা থোকা নোট এসেই যাচ্ছে। আদরের ভাগ্নী রেবার সব স্টাইলের আশা ও আবদার মিটিয়ে দিচ্ছেন সুখময় চৌধুরী।

রেবা হেসে হেসে বলে, আমি যদি বিলেত গিয়ে পড়াশুনা করতে চাই মামা?

সুখময় চৌধুরী বলেন, বেশ তো, তার ব্যবস্থাও করে দেব।

রেবা মজুমদারের জীবনের অনেক আশা ও অনেক কল্পনা মত্ত হয়ে রেবার মনটাকেও মাতিয়ে রাখে সর্বক্ষণ। এই সুখের জীবনের মধ্যে শুধু একটা উপদ্রব দিনের মধ্যে অন্তত তিন-চারবার রেবার মনটাকে দুঃসহ যন্ত্রণা দিয়ে উত্ত্যক্ত করে। সামনের চারতলা বাড়ির বিনোদ গাঙ্গুলীর ছেলে রতনের চোখের দৃষ্টি। সারা দিনের মধ্যে অন্তত একবার এই বাড়ির ভিতরে আসবেই রতন, আর অন্তত দুবার এই বাড়ির ফটকের কাছে এসে দাঁড়াবে ও চলে যাবে। ওর চোখ দুটো যেন সারাক্ষণ একটা পিপাসার রোগে ভুগছে; দিনের মধ্যে তিন-চারবার রেবা মজুমদারের সুন্দর মুখটার দিকে তাকাতে না পারলে ওর চোখের রোগের জ্বালা যেন শান্ত হয় না!

রেবা মজুমদারের মনটাও জ্বলে ওঠে! মামার উপরেও রাগ হয়। গল্প করবার জন্য পৃথিবীতে আর লোক পাননি মামা! থার্ড ক্লাস না ফোর্থ ক্লাস পর্যন্ত পড়েছে, বিদ্যা আর এগোয়নি, দু-বেলা কুস্তি আর কসরৎ করে, বেহায়ার মত রাস্তার উপর দাঁড়িয়ে ভীমবাহাদুরের সঙ্গে পাঞ্জা লড়ে। সন্ধ্যা হলে থিয়েটারের ক্লাবে গিয়ে কিছুক্ষণের জন্য চন্দ্রগুপ্ত হয়ে গর্জন করে। এই তো ওর মনুষ্যত্ব। এই মানুষের সঙ্গে গল্প করে মামা কী যে আনন্দ পান কে জানে!

বারান্দার সামনে এক টুকরো খোলা জমির উপর পাতাবাহারের কয়েকটা কেয়ারি, আর একটা শিউলি গাছ। সেই শিউলির কাছে নিশ্চিত মনে সন্ধ্যাবেলাটা একবার দাঁড়াতেও পারে না রেবা মজুমদার। দেখতে পায় রেবা, ঠিকই, আর কেউ নয়, সেই রতনই ফটক পার হয়ে আস্তে আস্তে এগিয়ে এসে বারান্দায় উঠল, আর সোজা মামার ঘরের দিকে চলে গেল। তাঁতের ধুতি, পায়ে হরিণের চামড়ার চটি, গায়ে শুধু একটা সিল্কের গেঞ্জি; ভদ্রতাসম্মত একটা জামাও পরতে ভুলে গিয়েছে ওই অশিক্ষিতটা। যেন এই বাড়িরই কত আপনজন। স্বচ্ছন্দে আসে আর স্বচ্ছন্দে চলে যায়।

রেবার সঙ্গে কথা বলতে কোনদিন ভুলেও সাহস করেনি রতন। যদি সে সাহস কোন দিন করে রতন, তবে রেবাও কি করবে সেটা মনে মনে জেনেই রেখেছে রেবা। তখুনি ভীমবাহাদুরকে ডেকে বলে দেবে রেবা, এই ভদ্রলোক কী বলছেন শোন।

কিন্তু ভীমবাহাদুরকে ডাকবার দরকার হয়নি এখনো। মুখে নয়, রতনের চোখেই যত দুঃসাহস। অযোগ্যের আকাঙ্ক্ষার লোভ; গাছের অনেক উপরের একটা ফোটা শিউলির দিকে শুধু লুব্ধভাবে তাকিয়ে থাকার মত মূর্খতা। যেন শুধু ওরকম করে

তাকালেই দয়া করে সেই শিউলি টুপ করে ওর বুকের উপর ঝরে পড়বে। কী যন্ত্রণা! রেবার মুখের দিকে রতন তাকালেই মুখ ফিরিয়ে নেয় রেবা। রেবা মজুমদারের সব কল্পনার অহঙ্কারে শেষ পর্যন্ত ঘেন্না ধরিয়ে দেবে এই লোকটার ওই বিশ্রী আশার দৃষ্টি। নিরেট একটা লিপ্সা যেন রেবার সুন্দর মুখের আর শিক্ষিত রুচির মান-সম্মান ধ্বংস করবার জন্য সব সময় সুযোগ খুঁজছে। রতন গাঙ্গুলীর ছায়ার দিকে তাকাতেও ঘেন্না করে রেবার।

রেবা জানে না, মামা সুখময় চৌধুরী রেবার বোঝবার অনেক আগেই বিনোদ গাঙ্গুলীর ছেলে রতনের ওই চোখের আশা আর ইচ্ছাকে বুঝে ফেলেছেন। অশিক্ষিত রতনের চোখের সেই লুব্ধতা ও মুগ্ধতা, সেই আশা ও ইচ্ছার সুযোগ নিতে একটুও দেরি করেননি বসিরহাটের দেউলে জমিদার সুখময় চৌধুরী, হুইস্কির লোভে স্যাঁত সেঁতে হয়ে যাঁর জীবনের মেরুদণ্ড গলে গিয়েছে। তাই রতন গাঙ্গুলীর হাত থেকে থোকা থোকা নোট আর থলিভরা টাকা পেয়েই যাচ্ছেন সুখময় চৌধুরী। এই তিন মাসের মধ্যে একটি বারের মতও 'না' করেনি রতন।

তোয়ালে তুলে ভেজা ঠোঁট মুছে নিয়ে সুখময় চৌধুরী বলেন, আমার জীবনে টাকার আর কী দরকার! আমি তো একরকমের সন্ন্যাসী হয়েই গিয়েছি। রেবার জন্যই বলছি। সাজতে ভালবাসে মেয়েটা, সাজলে মানায়ও সুন্দর। অন্তত হাজার পাঁচেক পেলে রেবার জন্য একটা জড়োয়া সেট অর্ডার দিতে পারি।

রতন বলে, কবে টাকা পেলে চলতে পারে?

সুখময় চৌধুরী: আজই দাও না।

রতন বলে, অন্তত একটা দিন সময় পেলে ভাল হয়।

সুখময় চৌধুরী: বেশ, তাহলে কালই এসে টাকাটা দিয়ে যাবো।

প্রায় প্রতিদিনই, সুখময় চৌধুরীর চোখের সামনে এসে বসে এই রকম গল্প শোনে চারতলা বাড়ির ছেলে রতন গাঙ্গুলী। গল্প শুনতে একটু ভয়-ভয়ও করে রতনের। কিন্তু গল্পের মধ্যে রেবার দরকারের দাবীটা মুখ খুলে বলে ফেললেই সেই গল্প রূপকথার মত মিষ্টি হয়ে যায়। এই তিন মাসের মধ্যে যতবার যত টাকা চেয়েছেন সুখময় চৌধুরী, ততবার তত টাকা এনে দিয়েছে রতন।

এর পরেই সেই সন্ধ্যা, কী সুন্দর বাতাসে ঠাণ্ডা হয়ে গিয়েছিল বৈশাখের সেই সন্ধ্যাটা! রেবা মজুমদার তার একলা ঘরের নিভৃতে বসে এসরাজ বাজিয়ে গান করে। বাড়ির পিছনের পাঁচিলের গায়ে হেলান দিয়ে বসে ভাং খায় আর গলা ছেড়ে হল্লা করে ভীমবাহাদুর ও তেজবাহাদুর। চৌধুরী-গৃহিণী মঙ্গলা আছেন তাঁর পূজার ঘরে। আর বাইরের ঘরে সুখময় চৌধুরীর সঙ্গে গল্প করে রতন।

রতন কুণ্ঠিতভাবে বলে, এত টাকা?

সুখময় চৌধুরী চেঁচিয়ে বলেন, হ্যাঁ হ্যাঁ এত টাকাই লাগবে। ওর কমে হয় কি করে?

রতন: রেবা কি সত্যিই বিলেতে গিয়ে পড়াশুনা করতে চায়?

—তাই তো ওর ইচ্ছে। কিন্তু তার জন্যে আমাকেও তো এখন থেকেই টাকার যোগাড় করে রাখতে হবে।

—আমার মনে হয়, রেবার বিলেতে যাবার কোন দরকার নেই।

—হয়তো দরকার নাও হতে পারে। কিন্তু টাকাটা আমার চাই।

—আমার ইচ্ছা…।

—কি তোমার ইচ্ছা ?

—অর্থাৎ আপনারই ইচ্ছা, অর্থাৎ আপনি সেই যে বলেছিলেন, আমার সঙ্গে রেবার বিয়ে দিতে চান, সে ব্যাপারে আর দেরি না হওয়াই ভাল।

—আহা! সে ইচ্ছে তো আছেই, এবং আমার সেই ইচ্ছে পূর্ণও করব একদিন। কিন্তু এই টাকাটা আমার অবিলম্বে চাই।

—এত টাকা কোথা থেকে পাব বুঝতে পারছি না।

—একটু ভেবে দেখ রতন, রেবার মত মেয়ে তোমার স্ত্রী হবে। স্ত্রীরত্নই হল রত্ন, এর কাছে ওই কটা টাকা কত তুচ্ছ জিনিস বল তো ?

—কিন্তু আমি যে বাবার কাছে ধরা পড়ে গিয়েছি চৌধুরীমশাই, আর টাকা পাওয়ার পথ বন্ধ।

—তাই নাকি ? কি বললেন বিনোদবাবু ?

—বাবা বললেন, তুমি আমার সই জাল করে চেক কেটে ব্যাঙ্ক থেকে যে এতগুলি টাকা সরিয়েছ, তার জন্যে খুব বেশী দুঃখ করি না। কিন্তু বুঝতে পেরেছি, তুমি নিশ্চয় কোন খারাপ স্ত্রীলোকের সংসর্গে পড়ে লম্পট হয়েছ। বলতে বলতে কেঁদে ফেলেছেন বাবা।

সুখময় চৌধুরী মুখ বিকৃত করে হাসেন: বিনোদটা ওই রকমই একটা অসভ্য।

ছ্যাঁক করে যেন চমকে ওঠে রতনের চোখ: বাবার সম্পর্কে ওরকম করে কথা বলবেন না চৌধুরীমশাই।

সুখময় চৌধুরী বলেন, আমি কিছুই বলতে চাই না, শুধু জানতে চাই টাকাটা কবে পাব।

রতন: আমার পক্ষে এত টাকা দেওয়া আর সম্ভব হবে না চৌধুরীমশাই।… কিন্তু একটা উপায় হতে পারে।

—বল কী উপায় ?

—আপনি যদি রেবাকে সঙ্গে নিয়ে বাবার কাছে একবার যান, আর দরকারের কথাটা একটু বুঝিয়ে বলতে পারেন, তবে বোধহয়…।

ক্রুদ্ধ বিড়ালের মত কিছুক্ষণ রতনের মুখের দিকে তাকিয়ে থাকেন সুখময় চৌধুরী। তারপরেই ফ্যাঁস করে চেঁচিয়ে ওঠেন, তোমার বাবা আমাকে টাকা দেবে ? আমার কথা বিশ্বাস করবে তোমার বাবা ? বিনোদ গাঙ্গুলী কি সেই কাঁচা লোক ? সে মুহুরীর বাচ্চাকে কি আমি চিনি না ?

রুষ্ট চিতাবাঘের মত লাফ দিয়ে উঠে দাঁড়ায় রতন। এক থাবা দিয়ে সুখময়

চৌধুরীর গলা টিপে ধরবার জন্য হাত বাড়ায়।

চিৎকার করেন সুখময় চৌধুরী : জলদি আও ভীমবাহাদুর, তেজবাহাদুর! শালা আমাকে খুন করে ফেলেছে।

খোলা ভোজালি হাতে নিয়ে ছুটে আসে ভীমবাহাদুর আর তেজবাহাদুর। স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে রতন। সুখময় চৌধুরীর মুখটা কাঁপতে কাঁপতে বীভৎস হয়ে ওঠে।

—মুহুরীর বাচ্চার বাচ্চা এই হতভাগা আমার গলা টিপে ধরতে চায়! বলতে বলতে হুইস্কির বোতল হাতে তুলে নিয়ে রতনের কপালের উপর প্রচণ্ড এক আঘাত আছড়ে দিলেন সুখময় চৌধুরী। ঝঙ্কার দিয়ে চূর্ণ হয়ে ছড়িয়ে পড়ে ভাঙা বোতলের কাঁচ। রতনের কপালে আঁকা-বাঁকা একটা ফাটলের রেখা ভেদ করে ফুটে উঠতে থাকে রক্তের বুদ্বুদ।

হাত দিয়ে কপাল টিপে ধরে ঘরের ভিতর থেকে ছুটে বের হয়ে যায় রতন। কিন্তু ফটক পর্যন্ত পৌঁছবার আগেই, শিউলির কাছে এসে হঠাৎ কাটা গাছের মতই আস্তে আস্তে হেলতে হেলতে মাটির উপর পড়ে যায়।

বারান্দায় দাঁড়িয়ে দেখতে থাকেন সুখময় চৌধুরী। তাকিয়ে থাকে ভীমবাহাদুর আর তেজবাহাদুর। এসরাজ ফেলে ছুটে এসে বাইরের ঘরের জানলার কাছে দাঁড়িয়ে দেখতে থাকে রেবা মজুমদার।

সুখময় চৌধুরীর কুঁজো শরীরটা থরথর করে কাঁপতে থাকে। তারপরেই ভয়ানক কর্কশস্বরে চেঁচিয়ে ওঠেন সুখময় চৌধুরী, মরে গিয়েছে শালা।

ফটকের কাছে দাঁড়িয়ে একটা ভিড় তাকিয়ে দেখতে থাকে, শিউলির কাছে রক্তমাখা-মাথা একটা মানুষ পড়ে আছে। চেঁচিয়ে ওঠে ভিড়ের লোক, পুলিস, পুলিস! খুন খুন!

ছুটে ঘরের ভিতর ঢুকে পড়েন সুখময় চৌধুরী। সিরসির করে কাঁপতে থাকে কুঁজো শরীরের পাঁজরা। ভূতের ভয়ে আতঙ্কিত ছোটছেলের মত চিৎকার করে ওঠেন সুখময় চৌধুরী, রেবা! রেবা!

রেবা কাছে এসে দাঁড়ায় : কি হল মামা?

ফ্যালফ্যাল করে তাকিয়ে আর ঠক ঠক করে কাঁপতে কাঁপতে সুখময় চৌধুরীর বুকের ভিতর থেকে যেন একটা আধমরা প্রাণ হাঁপাতে হাঁপাতে বলে, আর রক্ষে নেই রেবা। বিনোদ গাঙ্গুলী আমাকে ফাঁসিতে না ঝুলিয়ে ছাড়বে না।

আতঙ্কে চেঁচিয়ে ওঠে রেবা, কি সর্বনেশে কথা বলছ মামা?

সুখময় চৌধুরী : রতন গাঙ্গুলীকে মেরেছি; মরেই গিয়েছে বোধহয়। কিন্তু আমি বাঁচব কি করে?

রেবা : কি করেছিল লোকটা?

ফটকের কাছে পুলিসের লরি এসে থেমেছে। জানলা দিয়ে উঁকি দিয়ে তাকিয়ে পুলিসের মূর্তি দেখতে পেয়েই সুখময় চৌধুরীর কুঁজো শরীরটা যেন এক বিভীষিকার

ভয়ে টলতে টলতে দেয়ালের কোণের দিকে হেলে পড়তে থাকে। কিন্তু সামলে নেন। দেয়াল ধরে কোন মতে দাঁড়িয়ে থাকেন সুখময় চৌধুরী। রেবার দিকে তাকিয়ে বিড়বিড় করেন : রতন তোরই সর্বনাশ করতে এসেছিল।

ভ্রূকুটি করে তাকায় রেবা : তার মানে ?

সুখময় চৌধুরী তাঁর দাঁতের কাঁপুনি সামলাতে সামলাতে বলেন : তোকে নষ্ট করতে চেয়েছিল। তাই ওকে মেরেছি।

ঠোঁটে ঠোঁট চেপে রেবা বলে : ঠিক করেছ।

—পুলিসকে এই কথা তুইও বলবি রেবা। সোজা স্পষ্ট ভাষায় কোন পরোয়া না করে বলে দিবি।

রেবা : নিশ্চয় বলব।

এগিয়ে আসছে পুলিস। শক্ত হয়ে আর দেয়াল ধরে দাঁড়িয়ে থাকে সুখময় চৌধুরীর কুঁজো শরীর। হঠাৎ ছটফট করে যেন দমবন্ধ গলাটা দীর্ণ করে ফুটে ওঠে সুখময় চৌধুরীর এক ভয়ার্ত আবেদন : শুধু এ কথা বললে আমি পার পাব না রেবা। আর একটু বাড়িয়ে বলতে হবে।

রেবা : কি বলতে হবে বলে দাও।

সুখময় চৌধুরীর ভীরু চোখের দৃষ্টিটা দপদপ করে : ওই ভয়ানক লোকটা তোকে নষ্ট করেই দিয়েছে। জোর করে, খুন করবার ভয় দেখিয়ে, তোর শরীরের সব লজ্জা আর সম্মান একেবারে শেষ করে দিয়েছে।

—তাই বলে দেব মামা। অদ্ভুতভাবে তাকিয়ে হাঁপাতে থাকে রেবা।

বারান্দার উপরে পুলিসের পায়ের শব্দ। সুখময় চৌধুরী বলেন, ওই ঘরের ভিতর গিয়ে মেঝের উপর লুটিয়ে পড়ে থাক্ রেবা। শিগগির যা। মনে থাকে যেন, তোর খোঁপা ভেঙে দিয়েছে, তোর গলা টিপে দম বন্ধ করে দিয়েছে, তোর গায়ের শাড়ি লুটপাট করে সরিয়ে দিয়েছে। তুই কত কেঁদেছিস, তবু রতন তোকে ছাড়েনি।

স্বচক্ষে অনেক কিছুই দেখে নিল পুলিস, স্বকর্ণে অনেক কথা শুনে নিল। রেবা মজুমদারের সম্ভ্রমহারা সেই বিধ্বস্ত মূর্তির দিকে তাকিয়ে আর সুখময় চৌধুরীর মুখের সেই করুণ বিলাপ শুনে খুবই ব্যথিত হল পুলিস অফিসারের চক্ষু। এত বড় ভদ্র-লোকের ছেলে হয়েও যে কত বড় পশু হতে পারে, বুঝতে পেরে আশ্চর্য হয়ে গেলেন অফিসার। যেমন মামা সুখময় চৌধুরী, তেমনি ভাগ্নী রেবা মজুমদারের হাত বেশ স্বচ্ছন্দে সই করে দিল স্টেটমেণ্টে, এক মুহূর্তের জন্যও হাত কাঁপেনি।

কিন্তু মরেনি বিনোদ গাঙ্গুলীর ছেলে রতন গাঙ্গুলী। কপালের আঘাত এমন কিছু সাংঘাতিক হয়নি। ক'দিন পরে সেরে যাবার পরেও হাসপাতাল থেকে সোজা পুলিস-হাজতে চলে গেল রতন। এত বড় পাপের মামলার আসামী ওই ছেলের জামিন হতে রাজী হননি বিনোদ গাঙ্গুলী।

কী আশ্চর্য! আসামী অপরাধ অস্বীকার করল না। সব সাক্ষীর সাক্ষ্য দায়রা-জজের আদালতের সব প্রশ্নের সম্মুখে সত্য বলে প্রমাণিতও হল। একটি কথা না

বলে, একটুও বিচলিত না হয়ে, কোন আক্ষেপ প্রকাশ না করে, চার বছরের সশ্রম কারাবাসের আদেশ বরণ করে নিল রতন গাঙ্গুলী।

মামলার রায় বের হবার পর দশদিনের মধ্যেই চারতলা বাড়ি বিক্রি করে দিয়ে চলে গেলেন বিনোদ গাঙ্গুলী। কোথায় চলে গেলেন কে জানে?

কিন্তু সুখময় চৌধুরীর দোতলা বাড়িরও সব জানলা সব সময় বন্ধ। বাড়ির সামনের রাস্তার উপর যখন-তখন ছোট ছোট এক-একটা ভিড় জমে ওঠে। জানলার দিকে তাকিয়ে থাকে জোড়া-জোড়া চোখের সতৃষ্ণ কৌতূহল। মামলার সেই বিচিত্র কাহিনীর নায়িকা থাকে এই বাড়ির কোন একটি ঘরে!

এ কি হল? একদিন যেন রেবা মজুমদারের মনটাই হঠাৎ ঘুম-ভাঙা শিশুর মত চমকে জেগে ওঠে আর ভয় পেয়ে চারদিকে তাকায়। জানলাগুলো কি আর এই জীবনে খোলা যাবে না? ওই চোখগুলো পথের উপর থেকে সরে যাবে কবে? জেলের চেয়েও বেশী বদ্ধ এই ঘরের বাইরের আলোতে এই মুখ নিয়ে কি দাঁড়াতে পারা যাবে? রেবার বিলেতে পড়তে যাবার কথা নিয়ে রেবার সঙ্গে আর কোন আলোচনা কেন করে না মামা? হঠাৎ এই রকম কঠিন একটা অসুখে পড়ে কেন, এবং হঠাৎ আবার পুরোহিত ডেকে প্রায়শ্চিত্ত করে কেন মামা?

মামার কাছে এসে আর একবার আবদার করে রেবা: এই বাড়ি ছেড়ে দিয়ে অন্য কোথাও গিয়ে নতুন একটা বাড়ি কিনে ফেল মামা?

কোন উত্তর দেয় না সুখময় চৌধুরী। এবং তারপর ক'টাই বা দিন? সুখময় চৌধুরীর হুইস্কিলোভী মুখ চিরকালের মত নিরুত্তর হয়ে যাবার পর, আরও কয়েকটা দিনের বর্ষার ঘোর কেটে যাবার পর হঠাৎ এক সন্ধ্যায় পুজোর ঘরের ভিতর থেকে বের হয়ে এসে মামী বলেন, সেদিন তুই কি যেন জানতে চেয়েছিলি রেবা?

রেবা বলে, মারা যাবার কদিন আগে মামা প্রায়শ্চিত্ত করলো কেন?

—তাহলে শুনবি সব?

—সবই শুনব মামীমা।

মামীমা সবই বলেন, এবং সবই শোনে রেবা। রেবার চোখ দুটো পাথরের চোখের মত স্তব্ধ হয়ে থাকে। জোরে নিঃশ্বাস টানতে গিয়ে যেন একটা জ্বালা গিলে ফেলে রেবা। ছটফট করে চেঁচিয়ে ওঠে রেবা. তুমি কী অদ্ভুত কথা বলছ মামীমা!

মামী বললেন, হ্যাঁ রে মেয়ে, আমি যে শেষে তোর মামার মুখ থেকে সবই জানতে পেরেছি।

বদ্ধ জানালা ঘরের ভিতর হাঁসফাঁস করে দিনগুলিকে আর খুব বেশীদিন সহ্য করতে হয়নি রেবার। কাশী চলে যাবার জন্য প্রস্তুত হলেন মামী, এবং যাবার আগে রেবাকে লুধিয়ানার মেসোমশাইয়ের কাছে পাঠিয়ে দেবার সময় একটি কথা বললেন, এখান থেকে তোর এখন অনেক দূরে সরে থাকাই ভাল রেবা, বাঁচতে যদি চাস।

লুধিয়ানা রওনা হবার সময় মামীকে প্রণাম করতেই রেবাকে আর একটা কথা বলেছিলেন মামী, পারিস যদি তুইও একটা স্বস্ত্যয়ন করিস রেবা।

আট বছর আগের সেই ঘটনার জ্বালা কি সত্যিই আজ স্বস্ত্যয়ন খুঁজছে? আমলকি-বনের হাওয়া জানালার পর্দা উড়িয়ে দিয়ে ঘরের ভিতর ঢুকে রেবার নেট-জড়ানো খোঁপার উপর ফুরফুর করে। চোখের পাতায় কেমন একটা ঠাণ্ডার শিহর, হাওয়া লাগলে বাসি চোখের জল যেমন স্নিগ্ধ হয়ে সিরসির করে। আস্তে আস্তে চোখ মেলে তাকায় রেবা।

এন চক্রবর্তী বলেন, বসে বসেই অনেকক্ষণ বেশ তো ঝিমোলে।

হ্যাঁ, অনেকক্ষণ বেশ ভাল করে ঝিমিয়েছে রেবা। খানসামা এসে কখন খাবার দিয়ে চলে গিয়েছে, তাও টের পায়নি রেবা। সত্যিই, একটা স্বপ্নের পাল্লায় পড়ে মনটা যেন কোথায় চলে গিয়েছিল!

এন চক্রবর্তীর খাওয়া হয়ে গিয়েছে। একটা বাজলে খাবার খেতে আর এক মিনিটও দেরী করেন না এন চক্রবর্তী, তাঁর দশ বছরের অভ্যাসের রুটিন। কিন্তু রেবা শুধু খাবারগুলোকে ছোঁয়াছুঁয়ি করে সামান্য একটু খেয়ে ব্যস্ত-ভাবে হাত ধুয়ে ফেলে।

রেবা যদি শপথ করে স্বামীর কাছে বলে যে, সেই কাহিনী হল এক স্নেহশীল মামাকে ফাঁসির মরণ থেকে বাঁচাবার জন্য এক আদুরে ভাগ্নির কতগুলি ভয়ানক মিথ্যা কথার কাহিনী, তা হলে? আদালতের সেই বিশ্বাসগুলি মিথ্যা, আর স্বস্তিকার এই কথাগুলিই শুধু সত্য, এতটা বিশ্বাস করবার মত কোন মোহ এখনো ঘনিয়ে ওঠেনি জলন্ধরের সার্জনের মনে, স্বস্তিকার মুখ দেখে যতই মুগ্ধ হোক না কেন তার চোখ। তবু ভয় করবার কিছু নেই। শুনে হয়তো, হয়তো কেন, নিশ্চয়ই করুণা করবেন স্বামী এন চক্রবর্তী। মনে করবেন, শুধু আট বছর আগে একটা ক্ষ্যাপা কুকুরের কামড়ে আহত হয়েছিল স্বস্তিকার শরীরটা। নিগৃহীতা নারীর মনের বেদনাগুলি কল্পনা করতেও পারবেন। স্বস্তিকাকে তেমনি আগ্রহে বুকের কাছে টেনে আপন করে ধরে রাখবেন। মিথ্যাই সারা সকালটা শুধু একটা মিথ্যা ভয়ে নিজেকে আতঙ্কিত করেছে, আর মাথাধরার জ্বালা সহ্য করেছে রেবা।

আর ভয় নয়, কিন্তু হঠাৎ কেমন যেন নতুন রকমের একটা ছটফটানি সহ্য করবার চেষ্টা করে রেবা। রেবার মনেরই ভিতরে যেন কিসের একটা ব্যস্ততা জেগে উঠেছে। দু-চোখের চাঞ্চল্যের মধ্যে যেন একটা ইচ্ছার বিদ্যুৎ মাঝে মাঝে ঝিক করে চমকে ওঠে। কি যেন বুঝতে চায় রেবার মন, কিসের একটা সন্দেহকে যেন নিঃসন্দেহে বিশ্বাস করতে চায় রেবা।

এন চক্রবর্তী চেয়ারের উপরেই ঘাড় কাত করে চোখ বন্ধ করতে যাচ্ছিলেন। রেবা বলে: তোমাকে অনেকক্ষণ ঘরের ভেতর আটক করে রেখেছি বলে রাগ করনি তো?

এন চক্রবর্তী চোখ বড় করে তাকিয়ে আশ্চর্য হন: রাগের কোন প্রমাণ পেয়েছ না কি?

হেসে হেসে মিনতিমাখা স্বরে রেবা বলে: যাও, এখন বাইরে গিয়ে একটু বস

লক্ষ্মীটি। তোমাকে এখানে অনেকক্ষণ মিছিমিছি বসিয়ে রেখে কষ্ট দিয়েছি।

এন চক্রবর্তী: আঃ, বলছি কোন কষ্ট হয়নি।

রেবা আবার হাসে: কিন্তু ভাবতে আমার মনে কষ্ট হচ্ছে যে। অন্তত আমার মনের বাতিকটাকে খুশি করবার জন্যে ওই বারান্দাতেই কিছুক্ষণ ঘুরে ফিরে তারপর চলে এস।

পাইপ ধরিয়ে ঘরের বাইরে বারান্দার উপর এদিকে থেকে ওদিকে আস্তে আস্তে হেঁটে আর শিস দিয়ে আনাগোনা করেন এন চক্রবর্তী, রেবা যেন তার কল্পনা থেকে কুড়োনো এক সুন্দর বিশ্বাসকে একটা পরীক্ষার কাছে ইচ্ছা করেই পাঠিয়েছে। ওই তো, উৎকর্ণ হয়ে শুনতে থাকে রেবা, পাশের ঘরের দরজার কাছে দাঁড়িয়ে শিস দিচ্ছে রেবার স্বামী। এই তো রতনের সুযোগ। তবু চুপ করে ঘরের ভিতরে কেন বসে আছে রতন? এখুনি ছুটে বের হয়ে রেবার স্বামীর কানের কাছে মুখ নিয়ে বলে দিচ্ছে না কেন, স্বস্তিকা নামে এই নারী হল পরপুরুষের লালসায় লাঞ্ছিত রেবা মজুমদার নামে এক নারী।

ঘরের ভিতরে ফিরে আসেন এন চক্রবর্তী। রেবার দুই চোখের তারায় অদ্ভুত এক কৌতূহলের উল্লাস জলজল করে ওঠে: দেখা হল ওর সঙ্গে?

—কার সঙ্গে?

—এই যে যিনি এই পাশের ঘরেই রয়েছেন, টিম্বার মার্চেন্টের সঙ্গে?

—হ্যাঁ।

—কি বললেন ভদ্রলোক?

—ভদ্রলোক না। অদ্ভুত লোক। কথা বলা দূরে থাক্, ভদ্রলোক একবার তাকালেনও না।

বাস্, আর কোন প্রশ্ন করবার দরকার নেই। যা সন্দেহ করেছিল রেবা, তাই সত্য হয়েছে। যে বিশ্বাস মনের মধ্যে পাওয়ার জন্য ছটফট করছিল, সেই বিশ্বাস এতক্ষণে পেয়ে গেল রেবা। রেবার স্বামীর কাছে নয়, রেবারই কাছে এসে কথা বলবার অপেক্ষায় আছে আর সুযোগ খুঁজছে রতন। এন চক্রবর্তীকে নয়, স্বস্তিকা চক্রবর্তীকে একবার একা পেতে চায় রতন। বুঝতে পারে রেবা, পাশের ঘরে এখন নীরব হয়ে বসে রয়েছে যেন একটা প্রবল অভিমান। রাগ নয়, প্রতিশোধ নেবার প্রতিজ্ঞাও নয়। রেবার সেই হিংস্র মিথ্যার আঘাতে ক্ষতাক্ত হয়েছে যার জীবনের সম্মান, সেই মানুষ আজও শুধু রেবারই কাছে এসে প্রশ্ন করতে চায়: তুমি আমার জীবনের উপর এতখানি বিষ ঢেলে দিলে কেন? কোন অপরাধে? তোমাকেই সুখে রাখবার জন্যে চোর হয়েছিলাম বলে? তোমার সুন্দর মুখের মায়ায় বড় বেশি লুব্ধ হয়েছিলাম বলে?

আসুক, সব প্রশ্নের উত্তর দিয়ে দিতে পারবে রেবা। শুনে যাক রতন, সেইসব মিথ্যা কথা রেবার মিথ্যা কথা নয়। জেনে যাক রতন, তার মত মানুষের চোখের আশাকে একদিন ঘৃণা করেছিল বলে আজও রেবা তার নিঃশ্বাস দিয়ে একটা জ্বালাকে

চুপ করে বুকের ভিতরে গিলে গিলে শান্ত হতে চেষ্টা করে।

কোন সন্দেহ নেই, এক সুযোগে হঠাৎ ঘরের ভিতরে এসে একলা রেবার চোখের সামনে দাঁড়িয়ে রতনের মনের অভিমান ওই কয়েকটা প্রশ্ন করতে চায়। প্রশ্ন করতে কতক্ষণই বা সময় লাগবে? আধ মিনিটের বেশী নয়। উত্তর দিতে রেবারই বা কতটুকু সময় লাগবে? আধ মিনিটের বেশী নয়। ভালই হবে, এক মিনিটের মধ্যে আট বছরের পুরনো একটা অশান্ত ক্ষোভ মিটে যাবে। রেবার কথা শুনে রেবাকে ক্ষমা করে আর সুখী হয়ে চলে যাবে রতন, রেবার মনের জ্বালাও মিটে যাবে।

বিকালের চা দিয়ে যায় খানসামা। চায়ের কাপ হাতে তুলে নিয়ে উঠে দাঁড়ান এন চক্রবর্তী। রেবা প্রশ্ন করে, যাচ্ছ কোথায়?

এন চক্রবর্তী : যাই, লনের ওপর একটু বেড়িয়ে বেড়িয়ে চা খেতে ইচ্ছে করছে।

চলে যান এন চক্রবর্তী! এই ঘরের ভিতরে আসবার সুযোগ এইবার পেয়েছে রতন। অদ্ভুত একটা ছায়া-ছায়া হাসির আভা যেন হঠাৎ শিউরে উঠেছে রেবার ঠোঁটের উপর। রেবা তার ইচ্ছার ভাগ্যটা দেখে আশ্চর্য হয়ে যায়। ব্যস্তভাবে হঠাৎ হাত বাড়িয়ে পাউডারের কৌটা খুলে ফেলে রেবা। মিররের সামনে দাঁড়ায়। ডান গালের নীচটায়, কপালের বাঁ দিকটায়, আর ঘাড়ের চারদিকে একটু পাউডার দরকার। তাড়াতাড়ি হাত চালিয়ে মুখের উপর এখানে-ওখানে পাউডারের পাফ বুলিয়ে নেয় রেবা।

বারান্দায় পায়ের চলার শব্দ শোনা যায়। হরিণের চামড়ায় চটি মৃদু শব্দ করে আনাগোনা করছে। রেবার বুকের ভিতরটা টিপটিপ করে। কিন্তু তবু মুখটাকে হাসিয়ে নিয়ে মনটাকে প্রস্তুত করে রাখে রেবা। রতন এসে হঠাৎ ঘরে ঢুকলে বোকার মত ভয়ে চমকে উঠবে না রেবা।

এক মিনিট, দু মিনিট, তিন মিনিট। ঘরের ভিতরে এসে একলা রেবার চোখের সামনে দাঁড়িয়ে কয়েকটি কথা বলে চলে যাবার সুযোগ অনেকক্ষণ ধরে তো পেয়েই যাচ্ছে রতন, কিন্তু তবু আসে না কেন?

হঠাৎ একটা সন্দেহ চমকে ওঠে রেবার মনে। এবং সেই সন্দেহে ধীরে ধীরে বিহ্বল হয়ে উঠতে থাকে রেবার সুন্দর চোখের আনমনা আর অপলক দৃষ্টি।

এতক্ষণে বুঝতে পেরেছে রেবা, কিসের অভিমান এবং কেমন অভিমান রেবার এই ঘরের পাশে এখন কি আশা করে বসে আছে। আমলকি-বনের হাওয়া বড় বেশি ফুরফুর করে রেবার নেট-জড়ানো খোঁপার চারদিকে। এক মিনিট বা দু' মিনিটের সুযোগ পাওয়ার জন্য কোন লোভ নেই ওই অভিমানের মনে। রতনের মনের ইচ্ছার গুঞ্জন যেন স্পষ্ট শুনতে পাচ্ছে রেবার দুই কান। অবাধে, অনেকক্ষণ ধরে, দু চোখের দৃষ্টিতে যত খুশি তত লোভ মায়া আর মুগ্ধতা নিয়ে তাকাবার জন্য রতন আজ তার সেই রেবা মজুমদারের সুন্দর মুখটাকে চোখের সামনে পেতে চায়।

শিস দিতে দিতে ঘরের ভিতর ঢোকেন এন চক্রবর্তী। রেবা বলে, আচ্ছা, যদি তুমি এখুনি গিরিডি রওনা হও, তবে লেফটেন্যাণ্ট জয়সোয়ালের বিয়ে দেখে তোমার

ফিরে আসতে কতক্ষণ সময় লাগবে ?

এন চক্রবর্তী বলেন, কত আর সময় লাগবে ? চার-পাঁচ ঘণ্টার বেশী নয় ! রাত দশটার মধ্যেই ফিরে আসতে পারব।

রেবা : তাই বল ! মাত্র চার-পাঁচ ঘণ্টা ! তা হলে যাও, ঘুরে এস।

এন চক্রবর্তী : আর দরকার নেই গিয়ে। আমার এমন কোন ঘনিষ্ঠ বন্ধু নয় জয়সোয়াল যে ওর বিয়েতে যেতেই হবে।

রেবা : না না, যাওয়াই ভাল। যতই কম ঘনিষ্ঠ বন্ধু হোক না কেন, ভদ্রলোক যখন তাঁর বিয়েতে নেমন্তন্ন করেছেন, তখন যাওয়াই উচিত।

এন চক্রবর্তী নতুন টাই হাতে তুলে নিয়ে গলায় জড়াতে থাকেন : তা হলে যেতেই বলছ তুমি ?

রেবা হাসে।—হ্যাঁ, আমি গলা ছেড়ে পাঞ্জাবী গজল চেঁচিয়ে এই চার-পাঁচ ঘণ্টা পার করে দিতে পারব।

এন চক্রবর্তীর টুরার কাঁকর-ছড়ানো গিরিডি রোডের ধুলো উড়িয়ে চলে যায়। সন্ধ্যা হয়ে আসে ! রেবার একলা ঘরের দেয়ালের গায়ে আলো ঝুলিয়ে দিয়ে চলে যায় খানসামা।

তাড়াতাড়ি করে সাজতে গিয়েও বেশ একটু দেরি করে ফেলল রেবা। সবুজ-রঙের শাড়িটা যখন প্রায় অর্ধেক পরা হয়ে গিয়েছে, তখন হাত থামিয়ে কি-যেন ভাবে রেবা। না, রাতের আলোয় এই সবুজকে নিতান্ত কালো দেখাবে। অন্য রঙের শাড়ি বাছে রেবা। সাজ শেষ হবার পরেও মিররের দিকে অনেকক্ষণ তাকিয়ে থাকে। রেবার কপালটার গড়নে বেশ একটু খুঁত আছে, দু পাশে কেমন যেন চাপা-চাপা ভাব। এই খুঁত নিশ্চয়ই রতনের চোখে পড়েনি কোনদিন। কাছে এসে রেবার মুখের দিকে তাকাবার সুযোগ জীবনে কোনদিন পায়নি তো রতন। শুধু দূর থেকেই দেখেছে। কিন্তু আজ যে রেবার কপালের এই খুঁত রতনের চোখে ধরা পড়ে যাবে। খুঁতটা ঢাকা দেবার জন্য কানের দু পাশে হাত রেখে খোঁপা চাপে রেবা।

ঘরের দরজা খুলে দিয়েছে রেবা। খোলা দরজা দিয়ে ঘরের আলো ছড়িয়ে পড়েছে বারান্দার উপর, যেন রেবার বিহ্বল মনের প্রতীক্ষাটা পথের উপর আঁচল পেতে দিয়েছে। চেয়ারের উপর বসে হাতঘড়িটার দিকে তাকিয়ে থাকে রেবা। সোনার চেন দিয়ে কব্জি জড়িয়ে বাঁধা ছোট্ট হাতঘড়ি, চলছে বলেই তো মনে হয়। কানের কাছে তুলে নিয়ে হাতঘড়ির শব্দ শোনে রেবা

সারা পৃথিবীর মধ্যে এমন একটি নির্জনতা কি আর কোথাও আছে ? কোটি কোটি লোকচক্ষুর নাগাল থেকে ছিন্ন-করা এমন একটি নিভৃত ?

বুঝতে পেরেছে রেবা ! শুধু রেবার মুখের দিকে তাকিয়ে থেকেই ত সুখী হবে না ওই অভিমানের মন। হতে পারে না। ওর চোখে যে বড় দুরন্ত একটা পিপাসা ছিল।

এসেই যদি হাত ধরে? যদি আদর করে আস্তে আস্তে বুকের কাছে টেনে নেয়? যদি রেবার এই সাজানো দেহের উপর সব পিপাসা ঢেলে দেয় রতন?

ছটফট করে একটা হাত তুলে কপাল টিপে ধরে রেবা। রেবাকে বুকের কাছে টেনে নিয়ে সবচেয়ে বেশী সুখী হবার সবচেয়ে বেশী অধিকার যে ওরই ছিল।

পাশের ঘরে এলোমেলো শব্দ উসখুস করে। দরজা খোলার শব্দ শোনা যায়। বারান্দার দিকে তাকিয়ে হেঁটমুখ হয়ে বসে থাকলেও বুঝতে পারে রেবা, রতনের ছায়ার চঞ্চলতা এই ঘরের দরজার বড কাছাকাছি এসে আবার চলে গেল। চেয়ার ছেড়ে উঠে ঘরের ওদিকের খাটের উপর এসে বসে থাকে রেবা। দুরু দুরু বুকের যত মিথ্যা ভয়ের শিহরগুলিকে দু'হাতে আঁকড়ে ধরে চুপ করিয়ে দিতে ইচ্ছা করে। ভয় করবার কি আছে? ওই মানুষকে কি ভয় করতে আছে? ও যে ভয়াল হতেই জানে না।

আসতে বড দেরি করছে। আসে না কেন রতন? রেবাকে আদর করবার আর ইচ্ছামত সুখী হবার এমন অবাধ সুযোগ আর কবে পাবে রতন? রেবার বিহ্বল চোখের প্রতীক্ষার মধ্যে বেশ একটু অভিমানের ছায়াও ফুটে ওঠে।

সন্ধ্যা ফুরিয়ে গিয়েছে অনেকক্ষণ। রাতের অন্ধকারে একেবারে ঢাকা পডে গিয়েছে পরেশনাথ। আমলকি-বনের ফুরফুরে হাওয়াই বা কোথায় চলে গেল? শুধু মৃদু ঝডের শব্দ ছডায় শাল আর সেগুনের ভীড।

ছলছল করতে থাকে রেবার চোখ। আর একটা সন্দেহ দেখা দিয়েছে রেবার মনে, এবং এইবার বুঝতে পেরেছে রেবা, এতক্ষণ ধরে রতনের আশা আর ইচ্ছাকে বুঝতে খুবই ভুল হয়েছে রেবার।

কাঠের বাঘ রাগ করে না, কিন্তু মাটির মানুষও অপমানিত হলে বোধহয় রাগ না করে পারে না। তবে বিনোদ গাঙ্গুলীর ছেলে, অমন কুস্তিকরা হট্টাকট্টা একটা মানুষ, সেই রতন গাঙ্গুলীই বা কেমন করে সেই অপমানের জ্বালা ভুলে যাবে? যে মেয়েকে এত ভালবেসেছিল আর উপকার করেছিল রতন, সেই মেয়েই রতনের জীবনের বুকে এক মিথ্যা অপবাদের ছুরি বসিয়ে দিয়েছে। সেই মিথ্যা অপবাদকেই বর্ণে বর্ণে সত্য করে দিয়ে চলে যাবার সুযোগ খুঁজছে রতন। এই রকমই একটি প্রতিশোধ না নিলে কেমন করে তৃপ্ত হবে রতনের মত মানুষ, পুরুষের মত পুরুষ।

তবে কি ডাকাতের মত হঠাৎ এসে গলা টিপে ধরতে চায়? একটা অসহায় শরীরকে, একটা অনিচ্ছাকে, কতগুলি আর্তনাদকে, এক জোডা চোখের সজল কান্নাকে, আর সাজসজ্জার সব লজ্জালুতাকে লুটপাট করে সরিয়ে দিয়ে তৃপ্ত হতে চায় ওই প্রচণ্ড অভিলাষ? চায় বইকি, নইলে শান্ত হতে পারে না রতন গাঙ্গুলীর আট বছরের অশান্ত আত্মার ক্ষোভ।

আজ আর পুলিস আসবে না; সেদিনের সেই মিথ্যা এজাহারের কাহিনীটাকে শুধু আর একবার অভিনয় করতে হবে। শুধু ইচ্ছা করে একটা অনিচ্ছার ছলনা হয়ে যেতে হবে। অসহায়ের মত আর্তনাদ করে আর চোখের জল ফেলে গাঙ্গুলীর

দস্যুতা বরণ করে নিতে হবে। ওর ক্ষমাহীন প্রতিশোধের প্রতিজ্ঞাকে সুখী করে দিতে হবে। রতনের উগ্র চক্ষুর দিকে নকল জ্বালায় জ্বলন্ত দুটি চক্ষুর দৃষ্টি হেনে মনে মনে হেসে উঠবে রেবা।

আসুক তা হলে। বিছানার উপর লুটিয়ে শুয়ে পড়ে রেবা, এবং শোয়া মাত্র একেবারে অসহায় হয়ে যায় রেবার দেহটা। মনে হয়, এখুনি ঘুমে জড়িয়ে যাবে চোখের পাতা। বুঝতে পারবে না রেবা, কখন রতন এসে ঘরের ভিতরে ঢুকে রেবার ঘুমন্ত, অসহায় ও একলা পড়ে থাকা এই সাজানো রাঙানো সুন্দর মূর্তিটার উপর ক্ষুধার্তের মত ঝাঁপিয়ে পড়ার জন্য তৈরী হয়েছে।

ছিঃ, নিজেরই উপর রাগ করে উঠে বসে রেবা। রতনের মত মানুষের মনকে বুঝতে গিয়ে এত ছোট মন নিয়ে এসব কি ছাই আবোল-তাবোল চিন্তা করছে রেবা! এ ভাবে রেবার কাছে আসবার মানুষ নয় রতন। রেবার মনটা যেন এতক্ষণ পাগলামি করে রতনের মনের একটা অত্যন্ত সহজ ও সরল স্বাভাবিক ইচ্ছাকেই বুঝতে পারেনি।

রেবার কাছে আসবার জন্য যতই ব্যাকুল হয়ে উঠুক না কেন রতনের মন, তবু আসবে কেন রতন, কোন্ সাহসে, রেবা যদি নিজে গিয়ে হাত ধরে না নিয়ে আসে?

এতক্ষণে রেবার সারা মুখের উপর হাসিভরা বিহ্বলতা একেবারে উচ্ছল হয়ে ছড়িয়ে পড়ে। এই হল রতনের আশা? হাত ধরে ডেকে নিয়ে না এলে রেবাকে আর বিশ্বাস করা যায় না। বেশ তো, তাই হোক, তোমাকে হাত ধরে ডেকে আনতে পারলে যে আমাকেও নিঃশ্বাস দিয়ে সেই জ্বালা আর গিলতে হবে না কোনদিন।

আসছি আমি—মনে মনে বলতে গিয়ে মুখ ফুটে প্রায় বলেই ফেলেছিল রেবা। বিছানা থেকে এক লাফ দিয়ে উঠে নেট-জড়ানো খোঁপাটাকে চটপট দুটো গুঁতো দিয়ে ছাদে বসিয়ে দেয়। তারপর আর এক মুহূর্তও দেরি করে না রেবা। ঘরের দরজা পার হয়ে বারান্দার উপরে এসে দাঁড়ায়। মুখচোরা অথচ প্রাণঢালা এক ভালবাসার আট বছরের অভিমান ভেঙে দেবার জন্য রেবার মুখেও যেন একটা দুষ্টু হাসির প্রতিজ্ঞা মিটমিট করে। রতনের ঘরের দিকে তাকায় রেবা।

দুই চোখ দুই হাতে ঢেকে চেঁচিয়ে ওঠে রেবা: খানসামা!

রতনের ঘরের দরজা বন্ধ। বন্ধ তালা ঝুলছে দরজার কড়াতে। নেই, টিম্বার মার্চেন্ট পরিতোষ গাঙ্গুলীর নাম লেখা সেই কার্ড আর নেই। কখন কোন ঝড়ের হাওয়ায় উড়ে অদৃশ্য হয়ে গেল ওই কার্ড?

প্রায় দৌড়ে দৌড়ে চলতে থাকে রেবা। বারান্দা পার হয়ে ঘাসভরা লনের উপর নেমে, দূরের কিচেনের সেই কেরোসিনের আলোর দিকে তাকিয়ে চিৎকার করে রেবা—খানসামা!

ছুটে আসে খানসামা: কি হুকুম মেমসাব?

—আমার পাশের ঘরের সেই বাবু কোথায়?

—গাঙ্গুলীবাবু ?

—হ্যাঁ।

—এই তো থোড়া আগে চলিয়ে গেলেন বাবু।

কী ভয়ংকর মানুষ! কী ভয়ানক প্রতিশোধ নিতে জানে লোকটা! রেবার বুকের গভীর থেকে উথলে-পড়া উৎসের মত এত বড় ইচ্ছাটাকে যেন থেঁতলে দিয়ে, আছাড় মেরে আর চূর্ণ করে পালিয়ে গেল লোকটা। আজ ওর কপালে বোতল ছুঁড়ে মারবার কেউ নেই। পুলিস নেই, হাজত নেই, জেল নেই।

আস্তে আস্তে বারান্দার বাতাস ঠেলে ঠেলে ঘরের দিকে চলে যায় রেবা। সারা গায়ে যেন দুঃসহ এক অপমানের কামড় লেগে রয়েছে। অনিচ্ছার উপর দস্যুতা করলে অপমানের যে জ্বালা লাগে মনে, সে জ্বালা কি এই জ্বালার চেয়ে বেশী দুঃসহ ?

ঘরের ভিতরে ঢুকে চেয়ারের উপর স্থস্থির হয়ে বসে থাকতে চেষ্টা করে রেবা। কিন্তু পারে না। রতনের আজকের এই সত্যিকারের দস্যুতাকে যে অপরাধ বলেই মনে করে না পৃথিবীর শাস্ত্র। কোন্ পুলিসের কাছে এহাজার দেবে রেবা ?

রেবার নিজেরই হাত দুটো যেন থেকে থেকে পাগল হয়ে উঠতে চাইছে। খোঁপা ভেঙ্গে দিয়ে, গলা টিপে দম বন্ধ করে দিয়ে পটপট করে এক টানে এই শাড়ি আর ব্লাউজের সব লজ্জালুতা দূরে ছুঁড়ে ফেলে দিয়ে রেবাকে পৃথিবীর এই নিভৃতে আট বছর আগের একটা এহাজার করে মাটির উপরে লুটিয়ে দিতে চায়।

চেয়ার থেকে উঠে বিছানার উপরে লুটিয়ে পড়ে রেবা। বালিশের উপর ভেজা চোখ ঘষে ঘষে আর জ্বালাভরা শরীরটাকে নিয়ে লুটোপুটি করতে করতে যখন ক্লান্ত হয় রেবা, তখন আমলকি-বনের হাওয়া আবার নতুন করে রাতের বুক ঠাণ্ডা করতে আরম্ভ করেছে।

রাত দশটার কয়েক মিনিট আগেই গিরিডি থেকে ফিরে এলেন এন চক্রবর্তী। কিন্তু টুরারের হর্নের শব্দেও ঘুম ভাঙে না রেবার।

দরজা খোলা। ঘরে আলো। তবু বিছানার উপর এরকম অদ্ভুতভাবে ঘুমিয়ে পড়ে আছে কেন স্বস্তি ? এ কি ছিরি ? খোঁপাটা যেন নেট ছিঁড়ে ভেঙে পড়েছে, এলোমেলো কতগুলি চুলের কুণ্ডলী ছড়িয়ে রয়েছে বালিশের পাশে। শাড়িটার প্রায় সবটাই বিছানা বেয়ে মেঝের উপর ঝুলে লুটিয়ে রয়েছে। অমন সুন্দর চেহারাটা যেন এই বিশ্রী ঘুমের ঘোরে বিধ্বস্ত হয়ে একটা লাসের মত পড়ে রয়েছে। এরকম করেও মানুষ ঘুমোয় ?

স্বস্তি!—বেশ জোরে চেঁচিয়ে ডাক দেন এন চক্রবর্তী।

ধড়ফড় করে উঠে বসে স্বস্তিকা।

এন চক্রবর্তী হাসেন।—এ কি ?

স্বস্তিকা—কি ?

এন চক্রবর্তী: মনে হচ্ছে, যেন একটা বাঘে তোমাকে খেয়ে চলে গিয়েছে।

স্বস্তিকা: খেয়ে গেল আর কোথায় ? খেলে তো ভালই হত।

এন চক্রবর্তী : কি বললে ? কি ভাল হত ?

স্বস্তিকা হেসে ফেলে : তোমার আবার একটা বিয়ে করতে হত।

## অ পো প কা র

সীতানাথবাবুর বৈঠকখানায় ঢুকে নিতাইবাবু বেশ একটু তপ্তস্বরে বললেন—কথাটা ঠিকই বলেছিলেন বিদ্যাসাগরমশাই।

—সীতানাথবাবু—কি কথা ?

নিতাইবাবু—বলেছিলেন, ঐ লোকটা আমার এত নিন্দে করে কেন হে, আমি তো ওর কোন উপকার করিনি।

সীতানাথ—আপনিও কি বিদ্যাসাগরমশাই-এর মত ঐরকম একটা দুরবস্থায় পড়েছেন ?

নিতাইবাবু—হ্যাঁ মশাই, আমিও হুবহু বিদ্যাসাগরমশাই-এর মত দুরবস্থায় পড়েছি। যার উপকার করি সে-ই নিন্দে করে।

—তাই নাকি ?

—এই দেখুন না, অভয়বাবু বাতে ভুগছেন, নড়তে চড়তে পারেন না ; আমি সেই জামির লেন পর্যন্ত হেঁটে গিয়ে ওর ছেলের জন্য ছাগলের দুধ যোগাড় করে নিয়ে এলাম, আর উনিই কি না রামবাবুর কাছে দিব্যি বলে দিলেন যে, নিতাইবাবুর সময়ের কোন দাম নেই, সারাদিন ফ্যা ফ্যা করে ঘুরে বেড়ান।

—যেতে দিন, যেতে দিন। ওসব কথা কানেই তুলবেন না।

—যাক্, খুব শিক্ষা হয়েছে। আর কোন বেটার উপকার করবো না সীতানাথ-বাবু।

সীতানাথবাবু হাসেন—তাহলে কি করবেন ?

নিতাই—না, অপকারও করতে চাই না। নিউট্রাল থাকবো। উপকারও না অপকারও না।

—এইখানে কিন্তু বিদ্যাসাগরমশাই-এর সঙ্গে আপনার একটা পার্থক্য হয়ে গেল।

—কী পার্থক্য ?

—নিন্দা শুনে বিদ্যাসাগরমশাই রাগ করেননি, কিন্তু আপনি খুব রেগে গেছেন।

—তা, তা একটা পার্থক্য বটে। কিন্তু বিদ্যাসাগরমশাই রাগ না করে মস্ত ভুল করেছিলেন। সেইজন্য সারাজীবন তাঁকে পস্তাতে হয়েছে। আমি পস্তাতে চাই না।

চলে গেলেন নিতাইবাবু। খুবই সাবধান হয়ে গেলেন, এবং মনে মনে কঠোর একটা প্রতিজ্ঞা করে ফেললেন—না, আর না, কোন অন্ধকে রাস্তা পার করে দেবেন না। বৃষ্টির সময় ট্রাম স্টপের কাছে দাঁড়িয়ে নিজের ছাতার নীচে শুধু একা নিজেই দাঁড়িয়ে থাকবেন। পাশের ভদ্রলোক ভিজে ঢোল হয়ে গেলেও তাঁর মাথার দিকে ছাতাটা একটুও কাত করতে পারবেন না। একটা টোকা দিয়েও কারও জামার

ছারপোকা সরিয়ে দিতে পারবেন না।

সত্যিই সেই সন্ধ্যাতেই বালিগঞ্জ স্টেশনের কাছে তিনজন ভদ্রলোকের কোন উপকার না করে বাড়ি ফিরে এলেন নিতাইবাবু।

ভদ্রলোকেরা জিজ্ঞাসা করেছিলেন—এই রাস্তা ধরে এগিয়ে গেলেই তো কাঁকুলিয়া রোড পাওয়া যাবে?

নিতাইবাবু বলেন—ভেবে দেখুন।

বাড়ি ফিরে এসে দশটি মিনিটও পার হয়নি, দেখে চমকে উঠলেন নিতাইবাবু, সেই তিন ভদ্রলোক এসেছেন। এঁরাই কি তবে রিসড়ার পাত্রপক্ষ, পাঁচিকে দেখবার জন্য যাঁদের আজ এই সন্ধ্যাতেই আসবার কথা, যাঁদের জন্য এতক্ষণ ধরে পথের দিকে তাকিয়ে অপেক্ষা করছেন নিতাইবাব?

পাঁচিকে দেখলেন পাত্রপক্ষ। সন্দেশ সিঙ্গাড়াও খেলেন। তারপর নিতাইবাবুর দিকে কটমট করে তাকিয়ে বললেন—সত্য কথা বলছি মশাই, আপনার মেয়েকে পছন্দ হলো না।

চলে গেলেন পাত্রপক্ষ ভদ্রলোকরা। গম্ভীর হয়ে অনেকক্ষণ ধরে চিন্তা করলেন নিতাইবাবু। ভুল হয়েছে, মস্ত ভুল। লোকগুলোর স্রেফ অপকার করে দেওয়াই উচিত ছিল। পথ ভুল করিয়ে দিয়ে একেবারে ডালহৌসির ট্রামে ঐ তিনটি অভদ্রকে তুলে দিয়ে বলে দিলেই হতো, যান ডালহৌসি গিয়ে গালিফ স্ট্রীটের ট্রামে উঠে সোজা কাঁকুলিয়া রোড চলে যান। তাহলে আজ আর এতগুলো সিঙ্গাড়া আর সন্দেশ মিথ্যে খরচ হতো না।

সীতানাথবাবুর বৈঠকখানাতে ঢুকেই ফেটে পড়লেন নিতাইবাবু।—না মশাই, নিউট্রাল থাকা চলবে না। ভেবে দেখলাম লোকের অপকারই করা উচিত, নইলে নিজের ক্ষতি হয়।

চমকে উঠলেন সীতানাথবাবু—সে কি মশাই?

—বিদ্যাসাগরমশাই যে ভুল করেছিলেন, আমি আর সে ভুল করবো না মশাই। বলতে বলতে উত্তেজিত হয়ে চলে গেলেন নিতাইবাবু। এবং মাত্র চার দিন পার হতেই সন্ধ্যাবেলা সীতানাথবাবুর বৈঠকখানায় ঢুকে হাঁপাতে হাঁপাতে একটা চেয়ারের উপর বসে পড়লেন।—নাঃ, জানি না বিদ্যাসাগরমশাই এরকম দুরবস্থায় পড়েছিলেন কিনা?

সীতানাথবাবু—ব্যাপার কি?

নিতাইবাবু—একটু অপকার করেছিলাম মশাই। কর্ণরোডের কাছে এক ভদ্রলোক আমাকে জিজ্ঞাসা করেছিলেন, কাঁকুলিয়া রোড কোন্ দিকে? আমি হাত তুলে সোজা ঐ কর্ণফিল্ড রোডটাকে দেখিয়ে দিলাম।

—তার পর?

—আমি কি জানতাম ছাই যে ভদ্রলোক হলেন চন্দননগরের পাত্রের বাপ তারকবাবু? আমার পাঁচিকেই দেখবার জন্য যাচ্ছিলেন তারকবাবু।

—শেষপর্যন্ত ব্যাপারটা কতদূর গড়ালো ?

—কর্ণফিল্ড রোডের আশুবাবুর সঙ্গে তারকবাবুর ছেলের বিয়ের সম্বন্ধ পাকা-পাকি হয়েছে।

—যাক্ !

চেঁচিয়ে ওঠেন নিতাইবাবু। অপকার করা যাবে না, উপকারও করা যাবে না, তাহলে কি করি বলুন দেখি ?

সীতানাথবাবু—আপাতত একটু অপোপকার করুন।

—নিতাইবাবু—তার মানে ?

—একটু তামাক খান। ভাল বিষ্টুপুরী তামাক।

## চতুর্থ পাণিপথের যুদ্ধ

আমাদের ক্লাসটা ছিল একটি নৃতত্ত্বের ল্যাবরেটরির মতো। এমন বিচিত্র মানবতার নমুনা আর কোন্ স্কুলের কোন্ ক্লাসে আছে জানি না। তিনজন রাজার ছেলে ছিল আমাদের ক্লাসে। একজন জংলী রাজার ছেলে, কুচকুচে কালো চেহারা। আর দুজন ছিল সত্যিকারের ক্ষত্রিয়াত্মজ, সুগৌর গায়ের রঙ, পাগড়িতে সাঁচ্চা মোতির ঝালর ঝুলত। তা ছাড়া ছিল—সিরিল টিগ্‌গা, ইম্যানুয়েল খালখো, জন বেস্‌রা, রিচার্ড টুডু আর স্টিফান হোরো এবং আরো অনেক। এত ওরাওঁ আর মুণ্ডা সন্তানের সমাবেশের মাঝখানে তবু আমরা কজন ইন্টারক্লাস পরিবারের বাঙালী ও বিহারী ছেলে শুধু বুদ্ধির জোরে সব কর্মের মোড়লীর গৌরব অধিকার করে বসে-ছিলাম। রাজার ছেলেগুলিকে আমরা বলতাম সোনা ব্যাং, আর মুণ্ডা ও ওরাওঁদের বলতাম কোলা ব্যাং। ওদের কাউকে আমরা কোন দিন গ্রাহ্যের মধ্যে আনতাম না। রাজার ছেলেগুলি অবশ্য আমাদের সঙ্গে কথা বলত না। অপর পক্ষে টিগ্‌গা খাল্‌খো, বেস্‌রা ও টুডু আমাদের সঙ্গে দুটো কথা বলতে পারলে ধন্য হয়ে যেত। টিফিনের সময় একটা আনি নিয়ে টুডুকে দিতাম। বলতাম—টুডু, চট করে এক দৌড়ে এক আনার ঝালবাদাম নিয়ে এস তো। গঙ্গা সাহুর দোকান থেকে আনবে।

স্কুল থেকে গঙ্গা সাহুর দোকান এক মাইল হবে। কৃতার্থভাবে আনিটা হাতে তুলে নিয়ে টুডু সেই প্রচণ্ড রোদে ঝলসানো মাঠের উপর দিয়ে পোড়া হরিণের মতো উদ্দাম বেগে দৌড়ে চলে যেত গঙ্গা সাহুর দোকানে। ফিরে এসে ঝাল বাদামের ঠোঙাটা আমাদের হাতে সঁপে দিয়ে নিজে দূরে সরে যেত। আমরা বলতাম—কী আশ্চর্য টুডু, এতটা পথ দৌড়ে এলে, তবু তুমি একটুও হাঁপাচ্ছ না !

আমাদের এই ফাঁকা কথার কারসাজিকে আন্তরিক অভিনন্দন মনে করে টুডু দূরে দাঁড়িয়ে গর্বভরে হাসত। আমরা চোখ টিপে লক্ষ্য করতাম টুডু কেমন জোর করে তার পরিশ্রান্ত শ্বাসবায়ুটাকে ঢোঁক গিলে লুকিয়ে রাখবার চেষ্টা করছে। তাকে ঝালবাদামের একটু শেয়ার দিতে আমরা বোধহয় ইচ্ছা করেই মাঝে মাঝে

ভুলে যেতাম। দিতে গেলেও টুডু নিত না।

আমরা দেখতাম, একটু দূরে দাঁড়িয়ে সুতীব্র একটা দৃষ্টি দিয়ে স্টিফান হোরো আমাদের হাবভাব লক্ষ্য করছে। আমরা ঘাবড়ে যেতাম। স্টিফান যেন তীর মেরে আমাদের বুকের ভিতরের ধূর্ত রসিকতায় তৈরী ফুসফুসটাকে খোঁচা দিয়ে দেখছে। সব বুঝে ফেলতে পারছে স্টিফান। কিন্তু সবার মধ্যে একমাত্র স্টিফানই পারে, আর কেউ নয়।

টুডু খাল্‌খো, টিগ্‌গা আর বেস্‌রা, সকলেই কতকটা এই রকমেরই বাধ্য বোকা বিশ্বাসী আর নিরীহ ছিল। আমরা মনে মনে হাসতাম—হায় রে, জঙ্গলের যত কোল, যত সব কোলা ব্যাঙ!

ওদের মধ্যে ঐ একটিমাত্র কালো কেউটে ছিল, স্টিফান হোরো। বড় উদ্ধত ছিল স্টিফানের স্বভাবটা। স্বীকার করতে লজ্জা নেই, হোরোর কাছে আমাদের আভিজাত্য চুপে চুপে হার মেনে নিত। ওর সঙ্গে সদ্ভাব রাখার জন্য মাঝে মাঝে যেচে ওর সঙ্গে কথাও বলতে হয়েছে। আরও লজ্জার বিষয়, হোরো এক-এক সময় আমাদের প্রশ্নের কোন উত্তর না দিয়ে অন্যমনস্কভাবে অন্যদিকে মুখ ঘুরিয়ে নিয়েছে। ঐ মাথাঠাসা মোটা মোটা চুলের ঘুঙুর, চেপটা নাক, আবলুস-কালো চেহারা, তবু এত অহংকার!

স্টিফানের উপর আর একটু ভয় এবং প্রথম শ্রদ্ধা হলো আর একটা ঘটনায়। সেদিন খেলার মাঠে দেখলাম, স্টিফান হোরো হকিস্টিক আনেনি। হোরো তবু খেলতে চায়। কিন্তু নিজের নিজের স্টিক নিয়ে খেলতে হবে, এই ছিল আমাদের নিয়ম। হোরো বার বার আমাদের অনুরোধ করল—কিছুক্ষণের জন্য কেউ আমাকে একটা স্টিক ধার দাও, একহাত খেলেই আবার দিয়ে দেব।

কেউ কারও স্টিক পরের হাতে দিতে রাজি ছিল না। হোরো বলল—আমি বিনা স্টিকেই খেলব।

গোঁয়ার হোরো একটি ঘণ্টা আমাদের উদ্দাম হকিস্টিকের বাড়ি আর আছাড়ের সঙ্গে সমান স্বাচ্ছন্দ্যে পা দিয়ে খেলে গেল। হোরোর দুটো নিরেট সীসু কাঠের মতো পায়ের উপর বেপরোয়া হকিস্টিক চালাবার সময় এক-একবার সন্দেহে আমাদেরই হাত কেঁপে উঠেছে, স্টিকটাই ভেঙে না যায়।

স্টিফান হোরো ক্রমেই আমাদের ভাবিয়ে তুলছিল। শুধু ভয় আর শ্রদ্ধা নয়, আর একটা কারণে আমরা হোরোকে এইবার ঈর্ষা করতে আরম্ভ করলাম। লেখাপড়ার ব্যাপারে হোরো আমাদের মনের শান্তি নষ্ট করতে চলেছে। ইংরেজী কবিতার আবৃত্তি ও ব্যাখ্যায় সে আমাদের ইন্দুকেও পরাজিত করে ছাব্বিশ নম্বর বেশি পেল। ঘটনাটা জাতীয় অপমানের মতো আমাদের গায়ে বিঁধল। বিহারী ছাত্রদের জাতীয়তা কতটা ক্ষুণ্ন হয়েছিল জানি না, কিন্তু হোরোর সম্পর্কে একটা নিন্দার ষড়যন্ত্রে তারাও আমাদের সঙ্গে ইউনাইটেড ফ্রণ্ট করল। আমরা বেশ জোর গলায় রটিয়ে দিলাম—এ স্কুলে অখৃষ্টানদের উপর বড় অবিচার চলেছে। মাস্টারেরা সবাই

খৃষ্টান। সুতরাং খৃষ্টান বেশি নম্বর পাবে তাতে আর আশ্চর্য কী? কিন্তু কী ভয়ানক অন্যায়!

আমাদের অভিযোগকে মনেপ্রাণে সত্য বলে বুঝলেন এবং বিশ্বাস করলেন শুধু একমাত্র অখৃষ্টান শিক্ষক, সংস্কৃতের টিচার বৈদ্যনাথ শর্মা, অর্থাৎ পণ্ডিতজী।

পণ্ডিতজী আমাদের সান্ত্বনা দিলেন—কি আর করবে বাবা! পাদরীদের স্কুলে এই রকমই অন্যায় কাণ্ড হয়ে থাকে। যাক্, ইউনিভার্সিটি তো আছে। সেইখানে ধরা পড়ে যাবে কার কতখানি যোগ্যতা।

প্রমোশনের পর নতুন বছরে স্টিফান হোরো ভয়ানক এক গোঁয়ার্তুমি করে বসল, পা দিয়ে হকি খেলার চেয়েও ভয়ানক। স্টিফান হোরো তার অ্যাডিশনাল ইংরেজী ছেড়ে দিয়ে সংস্কৃত নিল। খৃষ্টান টিচারেরা সবাই হোরোকে ধমকালেন, হেডমাস্টার ফাদার লিগুন ক্ষুণ্ণ হলেন, আর পণ্ডিতজী অদ্ভুতভাবে হাসতে লাগলেন। তবু অনার্য হোরোর সংস্কৃত পড়ার প্রতিজ্ঞা তিলমাত্র বিচলিত হলো না।

পণ্ডিতজী আমাদের আড়ালে ডেকে নিয়ে একটা অস্বস্তির হাসি হেসে বললেন—স্টিফান হোরো সংস্কৃত নিয়েছে। আর কি? এইবার দেবভাষার কপালে কি আছে কে জানে।

পণ্ডিতজী হাসতে লাগলেন। আমাদের কেমন সন্দেহ হলো, পণ্ডিতজীকে যেন খুশি খুশি দেখাচ্ছে! যাক্।

শীঘ্রই আমাদের যত ধারণা সংশয় আক্রোশ ও আশঙ্কা পর পর কতগুলি ঘটনায় আরও জটিল হয়ে উঠতে লাগল।

নিউ টেস্টামেন্ট থেকে ডেভিডের কয়েকটা গাথা আগাগোড়া নির্ভুল আবৃত্তি করে ফার্স্টপ্রাইজ পেল স্টিফান হোরো। সেকেণ্ড, থার্ড ও ফোর্থ প্রাইজের অগৌরবে মুখ শুকনো করে আমরা বসে রইলাম। ফাদার লিগুন উচ্ছ্বসিত আনন্দে হোরোর প্রশংসা করে ঘোষণা করলেন—তুমি ম্যাট্রিকুলেশন পাশ করা মাত্র আমি তোমাকে নিশ্চয় দারোগা করে দিতে পারব হোরো, আমি প্রতিশ্রুতি দিলাম।

তা করতে পারেন ফাদার লিগুন। পুলিশের আই-জি সাহেবের কাছে এটুকু সুপারিশ করার ক্ষমতা তাঁর আছে। কিন্তু ঐটুকুই যদি হোরোর জীবনের পরমার্থ হয়, হোক, তার জন্য আমরা মোটেই হিংসা করি না। দারোগা হবার জন্য কষ্ট করে নিউ টেস্টামেণ্ট মুখস্থ করার দরকার নেই আমাদের।

তার পরের দিনই বাইবেল ক্লাসে হোরোকে একেবারে ভিন্ন রূপে দেখতে পেলাম আমরা। দুর্বোধ্য বিস্ময়ে আমরা শুধু খাবি খেতে লাগলাম।

বাইবেল ক্লাসের একেবারে পিছনের বেঞ্চিতে বসেছিল হোরো। পড়াতে পড়াতে ফাদার লিগুন বার বার হর্ষ-পুলকিত নেত্রে হোরোকে প্রশ্ন করছিলেন—স্টিফান, তুমিই উত্তর দাও। তুমিই সবচেয়ে ভাল উত্তর দিতে পারবে।

—জানি না স্যার। স্টিফানের রুক্ষ গলার স্বরে চমকে উঠে আমরা সবাই তার দিকে তাকালাম। দেখলাম, স্টিফান হোরোর আরও রুক্ষ ও বিরক্ত মুখটা ডেস্কের

উপর ঝুঁকে রয়েছে। ফাদার লিগুনের দিকে যেন তাকাতে চায় না হোরো।

ফাদার লিগুনের সোনালী দাড়ির উপর লালচে মুখে ক্ষণে ক্ষণে গাঢ় রক্তচ্ছটা ছড়িয়ে পড়ছিল। চোখের দৃষ্টিটা তীব্র হয়ে উঠছিল। স্টিফানের দিকে তাকিয়ে রুষ্ট স্বরে বললেন—স্টিফান, আজ কি তোমার ব্রেনটাকে দরজার বাইরে রেখে ক্লাসে এসেছ তুমি? উত্তর দিতে পারছ না কেন?

—জানি না স্যার। আবার স্টিফান হোরোর সেই স্পষ্ট অবিচল ও অকুতোভয় উত্তর শুনে আমাদের বুকে ঢুক ঢুক সুরু হয়ে গেল। আকস্মিকভাবে অসময়ে ক্লাস বন্ধ করে ফাদার লিগুন চলে গেলেন।

কিন্তু স্টিফান হোরোর মনে এত রাগ কেন? এত অভিমান কেন? নিউ টেস্টা-মেণ্ট মুখস্থ করে করে মাথা কিনেছে? কি হতে চায় হোরো? হাউস অব লর্ডস্-এর সদস্য?

এর পর বিপদে পড়লেন পণ্ডিতজী। পণ্ডিতজীর মতি-গতিও কদিন থেকে কেমন একটু বিসদৃশ ঠেকছে। আমাদের এড়িয়ে যেতে পারলেই যেন পণ্ডিতজী একটু সুস্থ বোধ করেন। দেখা হলেই ব্যস্ত হয়ে সরে পড়েন। অথচ পণ্ডিতজীকে কত কথাই না জিজ্ঞাসা করার আছে। ফার্স্ট টার্মিনাল পরীক্ষা হয়ে গিয়েছে। এই তো যত নম্বর প্রমোশন আর পজিশন নিয়ে একটা দুশ্চিন্তিত গবেষণা ও কৌতূহলের সময়। পণ্ডিতজীর উদার হাতের নম্বর অনেক সময় আমাদের টোটালকে পরিস্ফীত করে কৃপণ খৃষ্টান শিক্ষকদের ষড়যন্ত্র থেকে আমাদের বাঁচিয়েছে। আজও আমরা তাই জানতে চাই, পণ্ডিতজী কার জন্য কতদূর করলেন। ইন্দুকে যদি একবার বুক ঠুকে পঁচাশি দিয়ে দেন পণ্ডিতজী, তবে টোটালে তার ফার্স্ট হওয়া সম্বন্ধে আর কোন সংশয় থাকে না। সব খৃষ্টানী ষড়যন্ত্র জব্দ হয়ে যায়।

পণ্ডিতজীর বাড়িতে গিয়েছি, লাইব্রেরি-ঘরে একা একা পেয়েছি, পথে পথরোধ করেছি, কিন্তু পণ্ডিতজী কিরকম গোলমেলে কথা বলে আমাদের সব কৌতূহল যেন চাপা দিতে চান। আমাদের সন্দেহ আরও প্রখর হয়ে ওঠে।

আমৃতা আমৃতা করে দুবার মাথা চুলকিয়ে পণ্ডিতজী শেষে সত্য সংবাদটা এক-দিন ব্যক্ত করে দিলেন।—সংস্কৃতে স্টিফান হোরো সবচেয়ে বেশি নম্বর পেয়েছে, একশোর মধ্যে পঁচাত্তর।

আর ইন্দু? আমাদের প্রশ্নে একটু অপ্রস্তুত হয়ে পণ্ডিতজী অপরাধীর মতো বল-লেন—বত্রিশ।

মাত্র বত্রিশ! পণ্ডিতজীর মতো বিশ্বাসহন্তা পৃথিবীতে আর নেই। আমাদের ক্ষোভ অসংযত হয়ে উঠছিল। পণ্ডিতজী মিনতি করে বললেন—স্টিফান হোরো এত ভাল সংস্কৃত লিখেছে, এ তো তোমাদেরই গৌরব, আর্যভাষার গৌরব। এতে তো তোমাদের খুশি হবার কথা। এটা হোরোর জয় নয়, এটা হলো সংস্কৃতভাষার জয়।

চুলোয় যাক্ সংস্কৃতভাষার জয়। ইন্দু ফার্স্ট হতে পারবে না, এটা যে বাঙালীর কত বড় অপমান, সেটা পণ্ডিতজী বুঝলেন না। কিন্তু আমরা রহস্যটা ঠিক বুঝে

ফেললাম। পণ্ডিতজী হলেন বিহারী, বাঙালীর দুঃখ বুঝবার মতো হৃদয় নেই এই বৈজনাথ শর্মার।

কিন্তু বাতাসের নিশ্চয় সেই পরম গুণ আছে, যার জন্য শত অন্যায়ের অবরোধের মধ্যেও ধর্মের কল নড়ে ওঠে। লাইব্রেরি-ঘরে যেদিন বোর্ড-নিবদ্ধ মার্ক-শীটের কাছে আমরা গিয়ে চোখ তুলে দাঁড়ালাম, সেদিন আমরা বিশ্বাস করলাম, সত্যের জয় আছে, মিথ্যার পরাজয় আছে।

ইন্দু ফার্স্ট হয়েছে। স্টিফান হোরোর পজিশন অনেক নীচে। ইংলিশে, ইতিহাসে, ভূগোলে, অঙ্কে, সব বিষয়ে অতি নগণ্য নম্বর পেয়েছে স্টিফান হোরো, একমাত্র সংস্কৃত ছাড়া। ভেবে অবাক হলাম আমরা, খৃস্টান টিচারেরা হোরের উপর হঠাৎ এত নির্দয় হয়ে উঠলো কেন?

আরও কিছুদিন পরে স্টিফান হোরো আমাদের কাছে একেবারে দুর্বোধ্য হয়ে গেল। শুধু আমাদের কাছে নয়, খালখো, বেসরা, টিগ্গা ও আর সবাই বলাবলি করে, কি যেন হয়েছে হোরোর!

বড়দিনের উৎসবে আমরা পিকনিক করতে গিয়েছিলাম শিলোয়ারার জঙ্গলে। রান্নার কাঠের জন্য মহা উৎসাহে একটা মরা কেঁদগাছ ভাঙছিলাম আমরা। হঠাৎ দেখলাম, স্রোতের ধার দিয়ে একা একা হোরো চলেছে। হাতে একটি গুলতি। আমরা চেঁচিয়ে ডাকলাম হোরোকে। এ রকম অভাবিতভাবে হোরো যখন এসেই পড়েছে, তখন সেও আমাদের সঙ্গে এই বনভোজনের আনন্দের একটু শেয়ার নিক্ না কেন। পোলাও হবে, মাংস দই আছে, বৈকুণ্ঠ ময়রার সন্দেশও আছে—এসব খেলে খুশিই হবে হোরো। একেবারে আনকোরা মুণ্ডা, জীবনে এসব খায়নি তো কখনো।

হোরো এগিয়ে এল। আমাদের কাছে এসেই একটা শালগাছের শাখার দিকে চোখের দৃষ্টি নিবিষ্ট করে তাকিয়ে রইল কিছুক্ষণ। তারপরেই শিকার লক্ষ্য করে গুলতি তুলে ধরল। সঙ্গে সঙ্গে একটা হৃষ্টপুষ্ট কাঠবিড়ালী আহত হয়ে ধপ করে মাটির উপর পড়ল। একটা লাফ দিয়ে আহত কাঠবিড়ালীটাকে লুফে নিয়ে পকেটের ভিতর রাখল স্টিফান।

আমরা আতঙ্কিত হয়ে প্রশ্ন করলাম—ওটা কি হবে স্টিফান?

—খাব। নিঃসঙ্কোচে কথাটা বলে ফেলল হোরো। মনের ঘেন্না মনের ভিতর চেপে রেখে তবু আমরা হোরোকে নিমন্ত্রণ করলাম—ওসব ছুঁড়ে ফেলে দাও স্টিফান। পাগল কোথাকার। এস, আমাদের পিকনিকে তুমিও পোলাও খাবে আমাদের সঙ্গে।

—না। হোরোর কালো মুখের ভিতর থেকে ঝক্‌ঝকে দুপাটি শাদা দাঁতের হাসি আপত্তি জানাল। চলে গেল স্টিফান।

এ রকম জংলী হয়ে যাচ্ছে কেন স্টিফান? রিচার্ড টুডু একদিন কানে কানে আমাদের বলল—সত্যিই কি যেন হয়েছে হোরোর। বোধহয় শিগগির পাগল হয়ে

যাবে। ফাদার লিগুন আমাদের সাবধান করে দিয়েছেন, হোরোর সঙ্গে যেন কেউ না মেশে।

আমরা জিজ্ঞাসা করলাম—কেন টুডু?

—একজন বুড়ো সোখার সঙ্গে আজকাল বড় ভাব হয়েছে স্টিফানের। লুকিয়ে লুকিয়ে প্রতি মঙ্গলবার হাটে গিয়ে সোখার সঙ্গে দেখা করে হোরো।

—তাতে কি এমন অপরাধ হয়েছে হোরোর?

টুডু ভুরু কুঁচকে বলল—অপরাধ নয়? নিশ্চয়ই অপরাধ। এতে বাইবেলের অপমান করেছে হোরো। চার্চে যায় না, কারও কথা শোনে না, তিনদিন হোস্টেলে ছিল না হোরো। ওকে তাড়িয়ে দেওয়া হবে।

—হোস্টেলে ছিল না? কোথায় ছিল?

টুডু গলার স্বর আরও নামিয়ে চুপে চুপে বলল।—বুরুতে গিয়েছিল। সেখানে নেচে গেয়ে এসেছে। পেট ভরে ইলি খেয়ে নেশা করেছে। তাছাড়া······।

টুডু হঠাৎ থেমে গিয়ে বলল—একটা কথা বলছি, কাউকে বলো না যেন! জানতে পারলে হোরো আমায় মেরে ফেলবে।

টুডুকে অভয় দিলাম—না, কেউ জানতে পারবে না, তুমি বল।

—একটি মেয়ের সঙ্গে ওর খুব ভাব হয়েছে। মেয়েটার নাম চিবৃকি, মোরাঙ্গি পাহাড়ের মুরমুদের মেয়ে।

টুডুর কথাগুলি মুগ্ধ হয়ে যেন গিলছিলাম আমরা। আমাদেরই সহপাঠী দীন দরিদ্র মুণ্ডা হোরো, কতই বা বয়স। তবু সেই হোরো আজ এক মুহূর্তে আমাদের বাইবেল ক্লাস, সংস্কৃতের নম্বর আর হকি খেলার সব আনন্দ ও উত্তেজনাকে মূল্যহীন করে দিয়ে এক রোমাঞ্চময় অনুরাগের স্কুলে গিয়ে সবার অগোচরে নাম লিখিয়ে এসেছে। সেই মেয়েটি, চিবৃকি মুরমু তার নাম, তাকে যেন আমরা চোখে দেখতে পাচ্ছি। শাল ফুলের মালা গলায় দিয়ে, খোঁপায় একটা বনজবা গুঁজে, স্রোতের ভাষার মতো কলকল হাসির জাদু দিয়ে হোরোর কালো হৃদয়ের সব দুরন্তপনাকে বন্দী করে নিয়ে কোন্ উপত্যকার একটি নিভৃতে চলে গিয়েছে। সেখান থেকে ফিরে আসবার সাধ্য নেই হোরোর। কোন্ সাধেই বা আসবে?

টুডু তখনো সেই রকম পাকা পাকা কথা বলে চলেছিল।—মুরমুরা বোঙা পুজো করে, ওদের সঙ্গে হোরোর মেলামেশা করা কি উচিত? বড় ভুল করেছে হোরো।

স্টিফান হোরোকে হোস্টেল থেকে তাড়িয়ে দেওয়া হবে, এটা শুধু একটা গুজব হয়েই রইল। কার্যত দেখলাম, হোরোকে তাড়ানো হলো না। ইচ্ছা মতো ক্লাসে আসে হোরো। নিজের ইচ্ছা মতোই অনুপস্থিত হয়। ফাদার লিগুনের অনুগত খৃস্টান ছাত্রেরা হোরোকে এড়িয়ে যায়। হোরো যেন এক ঘরের মধ্যেই একঘরে হয়ে আছে। হোস্টেলেই থাকে হোরো, অথচ তার সম্পর্কে যেন সব শাসন প্রত্যাহার করে নেওয়া হয়েছে।

কয়েকদিন পরে আমরা আরও অবাক হয়ে গেলাম। দেখলাম, ফাদার লিগুন

টেনিস খেলছেন হোরোর সঙ্গে। আশ্চর্য! টুডু বেসরা ও টিগ্‌গা, এরা হোরোর চেয়ে কম কালো আর বেশি বিশ্বাসী খৃষ্টান। কিন্তু আজ পর্যন্ত ওরা শুধু ফাদার লিওনের টেনিস খেলার সময় বল কুড়িয়ে দেবার মর্যাদা পেয়েছে। তার বেশি নয়। আর স্টিফান একেবারে···সত্যি আশ্চর্য। হোস্টেলের বাগানে বিকালবেলা জল দেবার ভার ছিল হোরোর উপর। এই কর্তব্যটুকুর বিনিময়ে হোরো হোস্টেলে ফ্রি খেতে পেত আর থাকত। আমরা দেখলাম, হোরো আর বাগানে যায় না, জলও তোলে না। উদ্যান-সেবার ভার টিগ্‌গার উপর চাপানো হয়েছে। বেচারী টিগ্‌গা! সকালবেলার রান্নার কাঠ কাটে, তার উপর আবার বিকালবেলা জল তোলা।

টুডু এসে আর-একদিন আর-একটা খবর দিল—আজকাল আর হাটে যাবার সুযোগ পায় না স্টিফান, প্রতি মঙ্গলবারে সারা দুপুর ফাদার লিওনের ঘরে বসে পিলগ্রিমস্ প্রগেস পড়ে। পড়া শেষ হলে নাকি চা-বিস্কুট খায় হোরো। ফাদার লিওন খাওয়ান।

আমাদের উৎসাহ ঔৎসুক্য আলোচনা আর গবেষণার সীমা ছিল না। অলক্ষ্যে কতবড় একটা ঘটনার দ্বন্দ্ব জমে উঠেছে, তার কিছু কিছু আভাস আমরা আমাদের অনুভব দিয়ে ধরতে পারছিলাম। এক দিকে কেম্ব্রিজের এম-এ, বিখ্যাত শিক্ষিত সুসভ্য ও শ্রদ্ধেয় ফাদার লিওন। অপর দিকে কোন্ এক জংলী ডিহির বুড়ো সোখা, দীনতম নগণ্য অর্ধোলঙ্গ ও বর্বরবেশী এক জাদুমন্ত্রা। যেন দুই যুগে লড়াই—বিংশ শতক বনাম প্রাক্ ইতিহাস। বুড়ো সোখা বোধহয় সে লাঞ্ছনা ভুলতে পারে না, ছেলেধরা পাদরীরা তাদের ডিহির ছেলেকে ধরে নিয়ে গিয়েছে, খৃস্টান করে দিয়েছে হোরোকে। তারই প্রতিশোধ নেবে বুড়ো সোখা। এই সুসভ্য ডাইনদের দুর্গ থেকে আবার জঙ্গলে ফিরিয়ে নিয়ে যাবে।

ফাদার লিওনও তাই বোধহয় বেশি সতর্ক হয়েছেন। স্টিফান হোরো যদি আবার জংলী হয়ে যায়, সে পরাজয় আর অপমান বেশি করে তাঁর বুকে বাজবে। সহ্য করা কঠিন হবে। ফাদার লিওন জানেন, প্রতি মঙ্গলবারের হাটে বুড়ো সোখা আসে। একটা আরণ্য আত্মা যেন প্রতিশোধ নেবার জন্য আশেপাশে ঘুরে বেড়াচ্ছে, সুযোগ খুঁজছে। তাই চা-বিস্কুট ও টেনিস, সুসভ্যতার এক-একটি প্রসাদ খাইয়ে হোরোকে যেন পোষ মানিয়ে রাখতে চাইছিলেন ফাদার লিওন।

আমরা বলতাম—চতুর্থ পানিপথের যুদ্ধ। দেখা যাক্, কে জেতে আর কে হারে।

গুড ফ্রাইডের ছুটিতে হোস্টেলের জংলী ছেলেরা সবাই নিজে নিজের জঙ্গলের দেশে যাবার ছুটি পেল। টুডু টিগ্‌গা বেস্‌রা খাল্‌খো—সবাই চলে গেল। ওদের পক্ষে যাবার কোন বাধা ছিল না। কাঁধের লাঠিতে এক-একটা পোঁটলা ঝুলিয়ে জঙ্গলের মধ্যে ত্রিশ-চল্লিশ মাইল পথ একটানা হেঁটে ওরা চলে যাবে নিজের নিজের ডিহিতে। কোন পাথেয় দরকার হয় না। গাড়ি চড়ে যাওয়ার মতো পয়সা খরচ করার সামর্থ্যও নেই ওদের।

কিন্তু হোরোকে ছুটি দিতে গিয়ে রীতিমতো বিচলিত হয়ে পড়লেন ফাদার

লিগুন। হোরো যেদিন গেল, সার্ভিস বাসটা এসে দাঁড়াল হোস্টেলের দরজার কাছে। আমরা দেখলাম, ফাদার লিগুন মানিব্যাগ থেকে টাকা বের করছেন, বাসের টিকিট কিনে দিচ্ছেন হোরোকে।

আমাদের মধ্যে বাজি ধরা হলো, হোরো আর ফিরে আসবে কিনা। ইন্দু বলল —নিশ্চয় আসবে। ফাদার লিগুন ওর জংলীপনা ঘুচিয়ে দিয়েছেন ভাল করে। দুবেলা চা-বিস্কুট মারছে আজকাল। তার স্বাদ কি ভুলতে পারবে হোরো।

আমি বললাম—আর ফিরে আসবে না হোরো। এখানে না হয় চা-বিস্কুট আছে, কিন্তু ওদিকে যে··· ।

ইন্দু—ওদিকে কি?

বললাম—চির্‌কি মুরমুর কথা ভুলে গেলে?

ইন্দু একটু নিরাশ হয়ে পড়ল—তাই তো।

ছুটি ফুরিয়ে যাবার পর আবার হোস্টেলের জীবন চঞ্চল হয়ে উঠল। সবাই ফিরে এল, টুডু টিগ্‌গা বেস্‌রা আর খাল্‌খো। স্টিফান হোরোও ফিরে এল। ইন্দুর জিত হলো। আমরা নিরাশ হয়ে পড়লাম। রাগ হলো হোরোর উপর। হোরোটা সত্যিই একটা গবেট ও বেরসিক।

কিন্তু টুডুর কাছে গল্প শুনে আমাদের এই আক্ষেপ এক মুহূর্তে মুছে গেল। আমরা শুনলাম বুড়ো সোখার কথা, চির্‌কি মুরমুর কথা। হোরোদের জঙ্গলের ছবিটা মুহূর্তের মধ্যে যেন দূরের এক ফোটা-পলাশের রঙীন ছবির মতো আমাদের কল্পনার সীমার কিনারায় দুলতে শুরু করে দিল। ইন্দু বলল—চতুর্থ পানিপথের যুদ্ধে বুড়ো সোখার জয় অবধারিত।

হোরোর পাশে ডিহির ছেলে টুডু। খৃস্টান টুডুরা অখৃস্টানদের সঙ্গে মেশে না। টুডু তবু যেন গোয়েন্দার মতো অখৃস্টান মুরমুদের ডিহিতে গিয়ে হোরোর সব কীর্তি দেখে এসেছে। তবে টুডু প্রাণ থাকতে ফাদার লিগুনের কানে ওসব কীর্তির কথা কখনো তুলবে না। হোরোর উপর প্রচণ্ড একটা শ্রদ্ধা ও মমতা আছে টুডুর। হোরোর কাছে গিয়ে কিছু বলতে পারে না বলেই আমাদের কাছে বলে। বলে বলে যেন স্তব্ধ শ্রদ্ধার বেদনা খানিকটা হালকা করে নেয় টুডু।

টুডু দেখেছে, একদিন তীর দিয়ে একটা হরিণ মেরেছিল হোরো। স্রোতের ধারে হোরো দাঁড়িয়েছিল ধনুক হাতে। চির্‌কি মুরমু তার পা ধুইয়ে দিচ্ছিল।

টুডু দেখেছে, চির্‌কি তাদের গাঁয়ের ঘুমঘর থেকে জ্যোৎস্নারাতে চুপে চুপে পালিয়ে এসেছে। হোরো আড়াল থেকে বের হয়ে এসে চির্‌কিকে হাত ধরে নিয়ে গিয়েছে।

টুডু দেখেছে, হোরো খৃস্টান হয়েও আখড়াতে গিয়ে মাদল বাজিয়েছে। চির্‌কিও নাচে কি না সেখানে। বুড়ো সোখা ভালবাসে হোরোকে। কেউ তাই হোরোকে ঘৃণা করে না।

টুডু বলল—জংলীদের সঙ্গে মিশে দুদিন সেণ্ডেরা করেছে হোরো। টাঙি হাতে

উৎসবে পাগলের মতো নেচেছে। শিমুল গাছে আগুন ধরিয়েছে, দাউ দাউ করে আগুন জ্বলেছে। সবার আগে এক লাফ দিয়ে এক কোপে সেই জ্বলন্ত গাছ কেটেছে হোরো।

টুডু তার গলার স্বর খুব অস্পষ্ট করে নিয়ে ভয়ে ভয়ে বলল—আমি দেখেছি, তারপর গায়ের ফোস্কাতে ঠাণ্ডা বাতাস লাগাবার জন্য যখন আড়ালে গিয়ে দাঁড়িয়েছে হোরো, তখন চিবৃকি মুরমু আস্তে আস্তে এসে হোরোকে বুকে জড়িয়ে ধরেছে।

বোর্ডিং-এর পাশে ছোট মাঠের ঘাসের উপর সন্ধ্যার অন্ধকারে বসে আমরা টুডুর মুখ থেকে এই অদ্ভুত অথচ বর্ণে-বর্ণে সত্য এক রূপকথা শুনছিলাম। হঠাৎ হোস্টেলের বারান্দা থেকে একটা বাঁশির স্বর ভেসে এল। তখনি সেই স্বরের সঙ্গে সুর মিলিয়ে, তালে তালে মাথা দুলিয়ে, টুডু গুন্ গুন্ করে গাইতে লাগল।—

রাতা মাতা বিরকো তালা
রে নালো হোম নিরজা
রাগা ইংগা……

উৎফুল্ল টুডুর হাবভাব আর উৎসাহ দেখে মনে হলো, এখনি সে নাচতে শুরু করে দেবে।

—কে বাজাচ্ছে বাঁশি? কে?

আমাদের ব্যস্ত জিজ্ঞাসার উত্তরে টুডু গান থামিয়ে বলল—ঐ সেই গান। হোরো বাঁশিতে সেই গানের সুরটা বাজাচ্ছে।

—কোন্ গান?

—চিবৃকি মুরমুর গান।

—গানটার মানে কি টুডু?

টুডু উত্তর দিল—গানটার অর্থ, শোন আমার জোয়ান বন্ধু, পালিয়ে যেও না, এই ঘন জঙ্গলে আমায় একা ফেলে চলে যেও না।

একটা আনন্দের রোমাঞ্চময় সঞ্চার আমাদের মনের উপর ধীরে ধীরে ছড়িয়ে পড়ছিল। বললাম—এ যে আমাদের মতো গান, টুডু!

ইন্দু চাপা সুরে আবৃত্তি করল—শুন শুন হে পরাণ পিয়া…!

কিছুক্ষণ আবিষ্টের মত নিঝুম হয়ে বসেছিলাম আমরা। বোধহয় আমরা মনে মনে চিবৃকি মুরমু নামে বনের লতার মতো না-দেখা একটি মেয়েকে সান্ত্বনা দিচ্ছিলাম—না, তোমার বন্ধু পালিয়ে যাবে না। আমরা প্রার্থনা করছি, হোরো তোমার কাছে ফিরে যাবে।

কিন্তু হঠাৎ ফাদার লিণ্ডনের গর্জন শুনতে পেয়ে চমকে উঠলাম। হোস্টেলের বারান্দায় অন্ধকারে যেন একটা ধস্তাধস্তি চলেছে। টুডু দৌড়ে গিয়ে ঘটনাটা স্বচক্ষে দেখে ফিরে এল। সন্ত্রস্তের মতো হাঁপাতে হাঁপাতে বলল—ফাদার লিণ্ডন হোরোর বাঁশি ভেঙে দিয়েছেন।

আমাদের সবার মনে একসঙ্গে ধক্ করে কতগুলি প্রতিহিংসার শিখা জ্বলে

উঠল। রাগের মাথায় বললাম—দাড়িওয়ালাকে ঘা কতক জমিয়ে দিতে পারলে না হোরো ?

টুডু বিমর্ষভাবে বলল—আমারও কেমন ভয় হচ্ছে! হোরো বড় গোঁয়ার। ফাদারকে এর ফল টের পাইয়ে দেবে হোরো।

কিন্তু এত বড় দুঃসহ ব্যাপারের পরেও স্টিফান হোরোর গোঁয়ার্তুমির কোন প্রমাণ পেলাম না। বরং দেখলাম, গোঁ ধরেছেন ফাদার লিগুন।

ফাদার লিগুনের অভিযান আরম্ভ হয়ে গিয়েছে। প্রতি সপ্তাহে একবার সফরে বের হন। কখনো ভোজপুরী লেঠেল সঙ্গে যায়, কখনো বা আট-দশটা কনস্টেবল। থানাতে একটা চিঠি দিলেই কনস্টেবল চলে আসে। যেন একটা যোদ্ধার দল নিয়ে দু'দিনের জন্য জঙ্গল এলাকায় অদৃশ্য হয়ে যান ফাদার লিগুন। সত্যিই কি কোন ধর্মযুদ্ধ বাধিয়েছেন ফাদার লিগুন? আমরা শুধু মনমরা হয়ে ভাবতাম, ফাদার লিগুনের এই রহস্যময় আনাগোনা কবে বন্ধ হবে? কবে শান্ত হবে তাঁর লালচে মুখের উত্তেজনা?

টুডুর কাছে খবর শুনে ব্যাপারটা স্পষ্ট করে বুঝলাম—মোরাঙ্গি পাহাড়ের মুর-মুদের ডিহিতেই ফাদার লিগুনের অভিযান শুরু হয়েছে। পাহাড়ের গায়ে এরই মধ্যে একটি মাটির গির্জা তৈরি করে ফেলেছেন ফাদার লিগুন। অরণ্যের বুকের ভিতর ঢুকে তিনি যেন হাজার হাজার বছরের বৃদ্ধ যত বোঙাদের শিলাময় বেদী কাঁপিয়ে দিয়ে এসেছেন।

খুব বেশি দিন পার হয়নি, শুনলাম, মোরাঙ্গি পাহাড়ে একটা হাঙ্গামা হয়ে গিয়েছে। মাটির গির্জাটা ভেঙ্গে ধুলো করে দিয়েছে।

কে করেছে?

যে করেছে, তাকে আমরা স্বচক্ষেই দেখলাম। বুড়ো সোখা। সেসন জজের আদা-লতের ভিড়ের মধ্যে মাথা গুঁজে আমরাও রায় শুনলাম—বুড়ো সোখার যাবজ্জীবন দ্বীপান্তর।

স্টিফান হোরোকে দেখতাম, বোর্ডিং-এর বাগানে একটা বুড়ো বটের ঝুরিতে দোলনা বেঁধে সময়-অসময় শুধু দোল খায়। দুলে দুলে যেন এক দুঃসহ গায়ের জ্বালা জুড়িয়ে নিচ্ছে স্টিফান হোরো।

কদিন পরেই নন্-কো-অপারেশনের ঝড় বইতে শুরু করল সারা দেশে। আমরা স্কুল ছাড়ব। রক্তমাখা জালিয়াঁওয়ালা বাগের জ্বালা আমাদের অশান্ত করে তুলল।

আমরা বাঙ্গালী আর বিহারী ছেলেরা স্কুল ছাড়লাম। রাজার ছেলেরা কেউ ছাড়ল না। খ্রীস্টান ছেলেরাও নয়, টুডু টিগ্‌গা বেস্‌রা খাল্‌খো কেউ নয়। আমরা পিকেটিং করে ওদের বাধা দিতে লাগলাম।

আমাদের খুব ভরসা ছিল, হোরো আমাদের দলে আসবে। ফাদার লিগুন ওকে যে অপমান করেছেন, তার পর জীবনে সে আর কোন পাদরী বা শাদা চামড়াকে সহ্য

করতে পারবে কি না সন্দেহ।

আমরা স্কুলের ফটকে পিকেটিং করছিলাম। দেখলাম হোরো আসছে।

স্বতন্ত্র ভারত কি জয়! জয়ধ্বনি করে আর হাত তুলে আমরা হোরোকে থামতে অনুরোধ করলাম,—এস হোরো, আমাদের সঙ্গে দাঁড়াও, ঐ পাপের বাসাতে আর আমরা ঢুকব না।

হোরো এগিয়ে এসে ইন্দুকে একটা ধাক্কা দিল, পরেশের হাতটা ঠেলে সরিয়ে দিল। বনশূয়রের মতো গোঁ গোঁ করে পথ করে নিয়ে ক্লাসে গিয়ে ঢুকল হোরো।

সেই দিন হোরোকে আমরা ভাল করে চিনলাম। পাদরীদের ক্রীতদাস, মনুষ্যত্ব-হীন, মর্যাদাশূন্য, মূর্খ জংলী হোরো। ভারতবর্ষকে চিনল না, একটু শ্রদ্ধাও করল না। চিনল শুধু ওর জঙ্গলটাকে। কিন্তু তোর জঙ্গলটা যে ভারতবর্ষের মধ্যেই রে! ভারতবর্ষের বাইরে তো নয়।

আট বছর পরের কথা। আমি লেপো থানার ভারপ্রাপ্ত দারোগা। সকালবেলায় ক'জন বিরসাইট মুণ্ডা এসেছে হাজিরা দিতে। জেল থেকে আজই ওরা খালাস পেয়েছে। এখানে হাজিরা দিয়ে তারপর নিজের নিজের ডিহিতে ওরা চলে যাবে।

আইনের চক্ষে বিরসাইটরা অত্যন্ত সন্দেহভাজন মানুষ। প্রতি বছর হাঙ্গামা বাধায়। পুলিশকে ব্যতিব্যস্ত করে। জঙ্গল আইন মানে না, মহাজনদের পিটিয়ে তাড়িয়ে দেয়, চৌকিদারী ট্যাক্স দিতে চায় না। বাজারে বসলে তোলা দেবে না। জমি ক্রোক করতে গেলে আদালতের পেয়াদাকে টাঙি নিয়ে কাটতে আসে। দুবছর আগে একবার স্বরাজ ঘোষণা করেছিল বিরসাইট মুণ্ডারা। পাদরীকে মেরেছে, অনেকগুলি পুল ভেঙেছে। ওরমানঝির জঙ্গলে একটা খণ্ডযুদ্ধ হয়েছিল ওদের সঙ্গে পুলিশের।

সব শেষে হাজিরা লেখাতে যে উঠে এল, তার নাম রুনু হোরো।

ডায়েরির উপর থেকে চোখ তুলে লোকটার মুখের দিকে তাকালাম। তার মাথার চুলের জংলী খোঁপাটা রুক্ষ জটার চূড়ার মতো হয়ে গিয়েছে। গলায় ভেলা-ফলের একটা মালা, আদুড় গা, কোমরে ছোট্ট একটা কাপড় জড়ানো। হাতে একটা কাঁসার বালা। এই প্রাগৈতিহাসিক সজ্জার মধ্যে শুধু একজোড়া সুশানিত আধুনিক চোখ······।

বিস্ময় চাপতে গিয়ে তার মুখের দিকে ফ্যালফ্যাল করে তাকিয়ে বললাম—স্টিফান হোরো!

লোকটা মিষ্টি হেসে বলল—না ঘোষ, আমি হলাম রুনু হোরো।

—তুমিও একজন বিরসাইট?

—আমি বিরসা ভগবানের শিষ্য!

—বিরসা ভগবান? সে কে?

—সে আমাদের গান্ধী ছিল ঘোষ। আমি তাঁকে চোখে দেখিনি, আমার বাবার

মুখে তাঁর কথা শুনেছি। ইংরাজের জেলখানার অন্ধকারে একজন কয়েদীর মতো মরে গিয়েছে আমাদের বির্‌সা ভগবান। তাঁর চেহারা দেখতে কেমন ছিল, জান?

—কেমন?

—যীশুখৃষ্টের মতন।

একটু চুপ করে থেকে হোরো বলল—আমাদের জঙ্গলে বাইরে থেকে অনেক পাপ এসে ঢুকেছে। তাই বির্‌সা ভগবান আমাদের সাবধান করে দিয়ে গিয়েছেন। তাঁর অনুরোধ কি ভুলতে পারি?

আমি ডাকলাম—স্টিফান হোরো!

হোরো প্রতিবাদ করল—বল, রুনু হোরো

চুপ করে গেলাম। হোরো নিজের থেকেই খুশি হয়ে নানা খবর জিজ্ঞাসা করল—ইন্দু কোথায়? পরেশ কি করছে?

চারদিকে একবার সাবধানে তাকিয়ে নিয়ে হোরোকে প্রশ্ন করলাম—এত রোগা হয়ে গেলে কেন হোরো?

হোরো—আমার টি-বি হয়েছে।...আচ্ছা, এবার যাই আমি।

একটা কথা জানবার জন্য মনটা ছটফট করছিল। তবু সঙ্কোচ কাটিয়ে উঠতে পারছিলাম না। শেষে সাহস করে বলেই ফেললাম।

—একটা খবর জানতে বড ইচ্ছা করছে, হোরো।

হোরো—বল।

জিজ্ঞাসা করলাম—চির্‌কি মুরমু কোথায়?

হোরো একটু হেসে নিয়ে শান্তভাবে উত্তর দিল—জা না বুঝি? ফাদার লিগুনের মিশনে চলে গিয়েছে চির্‌কি। খৃস্টান হয়েছে চির্‌কি। এখন হাজারিবাগের কনভেণ্টে থাকে।

স্টিফানের চোখের দৃষ্টিটা চিকচিক করে উঠল, তীক্ষ্ণ তীরের ফলার মতোই, কিন্তু জলে ভেজা। আর কোন কথা জিজ্ঞাসা করা হলো না, স্টিফানও নিঃশব্দে চলে গেল।

কাউকে মুখ ফুটে বলতে লজ্জা করবে, একটা ভুলের স্মৃতি কিছুক্ষণের জন্য কাঁটার মতো মনের মধ্যে বিঁধছিল। হয়তো আমরাই একেবারে নিরপেক্ষ থেকে চতুর্থ পাণিপথের যুদ্ধে স্টিফানকে হারিয়ে দিয়েছি। আর স্টিফানও সেই পরাজয়ের দুঃখে বনবাসে চলে গেল।

## মা হিংসীঃ

'অজস্র প্রমাণ পাওয়া গিয়েছে যে, আসামী গিরধারী গোপ বহুদিন আগে থেকেই হিংস্র হয়ে উঠেছিল। বর্তমান মামলা আসামীর সেই বিকৃত জীবন ও স্বভাবের চরম পরিণাম। পৃথিবীতে পত্নীনির্যাতক নামে এক ধরনের লোক দেখা যায়, আসামী

গিরধারী বোধহয় নিষ্ঠুরতায় সেই অপমানবদের মধ্যে প্রথম শ্রেণীর অন্যতম। প্রতিদিন ও প্রতিকথায় সে তার স্ত্রীকে অকথ্য প্রহার অত্যাচার ও নির্যাতন করত।'

চারজন অ্যাসেসর অবিচল আগ্রহ নিয়ে ছোট ছোট বিষণ্ণ পাথরের মূর্তির মতো স্থির হয়ে বসেছিল, আর দায়রা জজের রায় শুনছিল।

রায় পড়তে পড়তে দুতিন মিনিট পর পর দায়রা জজ যেন ঢোঁক গিলবার জন্য থেমে যাচ্ছিলেন। রুদ্ধ শ্বাসবায়ু মুক্ত করে দিয়ে নতুন বাতাসে দম ভরে নিচ্ছিলেন।

একটা শব্দহীন ভিড আদালতকক্ষে জমাট হয়ে দাঁড়িয়েছিল। প্রাণের ধুকপুক শব্দগুলি যেন প্রত্যেকের বুকের কোটরে আড়ষ্ট হয়ে রয়েছে। প্রত্যেকের নিঃশ্বাস থেকে, প্রত্যেকের চোখের দৃষ্টি থেকে কিছুক্ষণের জন্য সকল চঞ্চলতা যেন নির্বাসিত, যেন একটু নড়ে উঠলেই এই মুহূর্তের শোকাক্রান্ত ছন্দের লয় ক্ষুণ্ণ হবে। শুধু ব্যস্ত ছিল পাংখাকুলিটা, মেঝের উপর প্রায় চিৎপাত হয়ে শুয়ে, যেন আক্রোশের সঙ্গে অবিরাম পাখার দড়ি টানছিল। এজলাসের মাথার উপর পাখার ঝালর একঘেয়ে শব্দ করে চলেছে—ঝট্‌পট্‌ ঝট্‌পট্‌ ঝট্‌পট্‌। আজকের কাহিনীর সকল যন্ত্রণাকে যেন ঠাণ্ডা হাওয়ার ঝাপটে তাড়াতাড়ি বিদায় করে দিতে চায় ঐ পাখা।

এক-একটা বিরামের পর, রায় পড়তে গিয়ে দায়রা জজের গলাটা অস্পষ্টভাবে ঘড়ঘড় করে, পরমুহূর্তেই বেশ স্পষ্ট ও তীব্র হয়ে ওঠে।

'আসামী গিরধারী গোপের এই হিংস্রতার পিছনে একটা ইতিহাস আছে। আসামী ইচ্ছা করেই নিজেকে হিংস্র করেছিল, বেশ ভেবে-চিন্তে সে এই পথ ধরেছিল, তার মনের ভিতর একটি সুস্পষ্ট উদ্দেশ্য ছিল। আসামী গিরধারী তার প্রতিবেশী সহদেব গোপের তরুণী পত্নী শনিচরার প্রতি আকৃষ্ট ছিল। হাবেভাবে ইঙ্গিতে এবং স্পষ্ট ভাষায় সে বহুবার শনিচরীর প্রতি প্রণয় প্রস্তাব করেছে। গিরধারীর ধারণা হয় যে, তার নিজ বিবাহিত পত্নী রাধিয়া যতদিন তার ঘরে আছে, ততদিন শনিচরীর প্রতি তার ঐ অভিলাষ সফল হবার আশা নেই। রাধিয়া তার পথের কাঁটা। রাধিয়ার উপর আসামীর সকল অত্যাচারের রহস্য হলো, পথের কাঁটাকে সে দূরে সরিয়ে দিতে চেয়েছিল।'

'আসামী বলেছে যে, সে তার স্ত্রী রাধিয়ার চরিত্রে সন্দেহ করত। আসামীর সব সময় আশঙ্কা ছিল যে, রাধিয়া তাকে বিষ খাওয়াবার চেষ্টায় আছে। সেই হেতু আসামী তাকে মারধর করেছে, তাড়িয়ে দিতে চেয়েছে। আসামার স্ত্রী রাধিয়া জেরার উত্তরে বলেছে যে, আসামী তাকে কখনো মারধর করেনি। এই দুই উক্তিই অবিশ্বাস্য।'

মুখ তুলে তাকাল গিরধারী। কাঠের খাঁচার মতো আসামীর ডক, তার মধ্যে গুটিসুটি হয়ে সম্মুখের ঘটনার স্পর্শ থেকে নিজেকে আড়াল করে আর চুপ করে বসেছিল গিরধারী গোপ! জজ সাহেবের বর্ণিত কাহিনীর সঙ্গে একমাত্র ওরই যেন এতক্ষণ কোন সম্পর্ক ছিল না। কিন্তু হঠাৎ মুখ তুলে তাকিয়েছে গিরধারী। ওর দুচোখে একটা অদ্ভুত রকমের কৌতূহল ফুটে উঠেছে। ওর সমগ্র জীবনের এলো-

মেলো অর্থহীন ও ভাঙাছেঁড়া ভাষাগুলি সুন্দর একটা কাহিনী হয়ে গিয়েছে। হোক না ইংরাজী ভাষা, প্রত্যেকটি ধ্বনিতে একটা নতুনত্ব আছে। রাধিয়া। রাধিয়া। জজসাহেব উচ্চারণ করছেন, এই নামটার কোন ইংরাজী করা যায় না। ঐ নামটাকে বদলানো যায় না।

'শেষ পর্যন্ত রাধিয়া টিঁকে থাকতে পারেনি। আসামীর হাতে নিগ্রহ অসহ্য হওয়ায় সে বাপের বাড়ি চলে যায়। তারপর এক মাসের মধ্যে ঘটনার মোড় অন্য-দিকে ঘুরে যায়।

'আসামীর প্রস্তাবে শনিচরী রাজী হয়নি। গত অক্টোবরের পয়লা তারিখে, ভোরবেলায় কুয়াশার মধ্যে শনিচরী জল আনবার জন্য কলসীহাতে গ্রামের বড় ইঁদারার দিকে চলেছিল। পথের পাশে আখের ক্ষেতের ভিতর আসামী গিরধারী একটা হেসো নিয়ে অপেক্ষায় ছিল। ঠিক হিংস্র প্যান্থারের মত গিরধারী আখের ক্ষেত থেকে লাফ দিয়ে বের হয়, শনিচরীর গলার উপর তিনটি পোঁচ দেয়। শনিচরী সেইখানে দাঁড়িয়ে একবার চিৎকার করে, তারপরেই প্রাণহীন হয়ে পড়ে যায়।

'গিরধারী গোপ যখন এই কাজ করছিল, গ্রামের তিনজন চাষী তাকে দেখতে পায় ও চিনতে পারে। আসামী পালিয়ে গিয়ে ফেরার হয়। পাঁচদিন পরে কাটিহার বাজারে তাকে গ্রেপ্তার করা হয়।

'আসামী তিনবার অপরাধ স্বীকার করেছে, তিনবার অপরাধ অস্বীকার করেছে। সকল সাক্ষ্য প্রমাণ ও তদন্তের হিসাব নিলে এ বিষয়ে তিলমাত্র সংশয় থাকে না এবং সিদ্ধান্ত করতে হয় যে, গিরধারী গোপ শনিচরীকে বেশ একটা মতলব করে আর প্রতিহিংসাবশে খুন করেছে।

'এক্ষেত্রে আসামীর প্রতি সুবিচার করার জন্যই আমি তাকে চরম দণ্ড—প্রাণ-দণ্ড দিলাম।'

ঝটপট, ঝটপট, ঝটপট—ঝালর-লাগানো প্রকাণ্ড পাখাটা সশব্দে দুলতে থাকে। আদালত-ঘরে আর কোন শব্দ ছিল না। জনতা শুধু নিষ্পলক চোখে তাকিয়েছিল গিরধারী গোপের মূর্তিটার দিকে। পঁচিশ-ছাব্বিশ বছর বয়স, রোগা চেহারার গির-ধারী। চোখের কোল দুটো কালো, যেন বেশ মোটা সুর্মা লেপে দেওয়া হয়েছে। দু হাতে হাঁটু দুটোকে বুকের সঙ্গে জড়িয়ে পা দোলাচ্ছিল গিরধারী।

জজসাহেবের গলা ঘড়ঘড় করে উঠল, হিন্দী ভাষায় বললেন—'আসামী গির-ধারী গোপ, তোমার অপরাধ সবুদ হয়েছে, তুমি মুসাম্মত শনিচরীকে খুন করেছ। মহামান্য সরকারের ফৌজদারী দণ্ডবিধির ৩০২ ধারার নির্দেশ-মতো আমি তোমাকে প্রাণদণ্ডের আদেশ দিলাম। তোমাকে দড়িতে ঝুলিয়ে দেওয়া হবে, যতক্ষণ না তোমার প্রাণ শেষ হয়ে যায়।'

—বহুৎ আচ্ছা!

গিরধারী উত্তর দিল। শানিত বিদ্রূপের হিংসামাখা একটা ক্ষুদ্র প্রতিধ্বনি যেন আদালত-ঘরের স্তব্ধতাকে খান্‌খান্ করে দিল। ডকের চারদিকে পুলিশেরা উঠে

দাঁড়াল। উকিল-মোক্তারের দল একে একে আসন ছেড়ে বাইরে চলে গেল। জনতা টলমল করে একবার ডকের দিকে কৌতুহলের আবেগে ঝুঁকে পড়ল। পুলিস বাধা দিয়ে জনতা সরিয়ে দিতে থাকে—আগে চলো! আগে চলো! রাস্তা ছাড়ো, খবরদার!

কোমরে দড়ি, হাতে হাতকড়া, গিরধারী গোপ আদালত-ঘর ছেড়ে হেঁটে চলল। তার আগুপিছু দু'দিকে প্রহরী। দু'পাশে তিন-তিনজন করে বন্দুকধারী পুলিশ। গিরধারীর প্রতিটি পদক্ষেপ শান্ত ও নিভুর্ল। কিন্তু প্রহরীদের উৎকণ্ঠা ও ব্যস্ততার সীমা ছিল না। আদালতের সিঁড়ি থেকে অপেক্ষমান হাজতগামী পুলিশ-লরিটা পর্যন্ত বড়জোর দেড়শো গজ পথ। এইটুকু পথ পার হতে হবে, তবু হাবিলদার তিনবার অ্যাটেনশন আর দশবার লেফ্‌ট রাইট হাঁক দেয়। ধুপ ধাপ বুট ঠোকাঠুকি চলে। তবু এতদিনের প্যারেডে অভ্যস্ত পায়ের কদম বার বার ভুল হয়ে যায়। এদিকে দু'জন পুলিশ হুমড়ি খেয়ে এগিয়ে যায় তো ওদিকে একজন হোঁচট খেয়ে পিছনে পড়ে থাকে।

গিরধারীর কোমরের দড়ির একপ্রান্ত শক্ত করে মুঠোর মধ্যে ধরে এমন জোয়ান চেহারার সিপাহীটাও হাঁপাতে থাকে। হাবিলদারের হাতের ছড়ির ইঙ্গিতের তালে তালে বন্দুকধারীরা শরীর দুলিয়ে এক ঢঙে কদম ফেলবার চেষ্টা করে। স্বেদাক্ত কপালের রগ দপদপ করে কাঁপে। বড় বেশি উৎকণ্ঠা, বড় বেশি উদ্বেগ, ভয়ানক রকমের দায়িত্ব। সাধারণ আসামী নয়। এক জঘন্য খুনের আসামী, তার পরমায়ু নিলামে বিকিয়ে গিয়েছে আজ। তাই তার আজ এত দাম। তাই এত সাবধানতা। রোগা গিরধারী গোপের ছোট ফুসফুসটাকে লোহার আবরণ দিয়ে ঘিরে নিয়ে যেতে পারলেই ভাল ছিল। ওর গায়ে যেন এককণা ধুলো না লাগে, ওর কানে যেন পাখির ডাকের শব্দ না পৌঁছয়। কে জানে কোথা থেকে কোন্ ফাঁকে কোন্ বে-আইনী সূর্যের রক্তমাখা আলোক ওর চোখের দৃষ্টিকে উতলা করে দেবে? হয়তো থমকে দাঁড়াবে, আকাশের দিকে তাকাবে, নড়তে চাইবে না। গিরধারীর জীবনে আজ এই পৃথিবীর রূপ-রস-গন্ধ অবান্তর হয়ে গিয়েছে। আলগোছে সরিয়ে নিয়ে যেতে হবে গিরধারীকে। ফাঁসির আসামীর বুক যেন আনন্দে দুলে না ওঠে, ছিঁড়ে যেতে পারে। যেন চমকে না ওঠে—ফেটে পড়তে পারে। তাহলে এতবড় মামলার ঘটা, আইন-দুরস্ত পৃথিবীর এত বন্দোবস্ত, সব ভেস্তে যাবে। কোন রোগীকে, কোন মুমূর্ষুকে, কোন আহতকে এত সতর্ক সমাদরে কোনদিন তারা বহন করেনি।

পুলিশ-লরির ভিতর পা দিয়েই গিরধারী একবার বাইরের দিকে উঁকি দিয়ে দেখবার চেষ্টা করল। কাউকে যেন সে খুঁজছে।

হাবিলদার ব্যস্তভাবে বলল—উঁহু, বসে পড। দেখবার মতো কিছু নেই।

গিরধারী হেসে ফেলল—আপনি ঠিক বলেছেন হাবিলদার সাহেব। আর দেখবার কিছু নেই, কেউ আসেনি।

আদালত এলাকার সীমা ছাড়িয়ে পুলিশ-লরি দ্রুতবেগে দৌড়ে চলেছে। প্রহরীরা যেন একটু স্বস্তি ফিরে পেয়েছে। আসামী লোক ভাল। কোন দৌরাত্ম্য করল না। আসামী একেবারেই ছিঁচকাঁদুনে নয়, একবারও একটা দীর্ঘশ্বাস ছাড়ল না, হা-হুতাশ করল না। এই ধরনের আসামীর হেপাজত নিতে বেশ ভাল লাগে। কোন হাঙ্গামা সইতে হয় না।

মাথার পাগড়ি খুলে পাশে রাখল সিপাহীরা। কপালের ঘাম মুছল। গিরধারীর দিকে একটু করুণাভরা কৃতজ্ঞতার সঙ্গে তারা বার বার তাকিয়ে দেখতে থাকে। মনে হচ্ছে, লোকটার প্রাণ বেশ পোক্ত ধাতুতে তৈরী, একটুও ঘাবড়ায়নি।

অর্জুন সিং বলে—শেষ পর্যন্ত এই রকম দেমাক নিয়ে টিঁকতে পারলে ভাল। কোন কষ্ট পাবে না।

হাবিলদার সন্দিগ্ধভাবে উত্তর দেয়—হুঁ।

ভগীরথ পাণ্ডে হাতের চেটোয় এক-টিপ খৈনি নিয়ে জোরে জোরে টিপতে আরম্ভ করে। আলোচনায় যোগ দেয়—হ্যাঁ, আর ঘাবড়ে গিয়েই বা লাভ কি? জোরসে রাম নাম কর, আর শখসে ঝুলে পড়। ভয় করবার কিছু নেই।

ঠোঁট কুঁচকে গিরধারী আর একবার হাসল। সিপাহীদের দিকে তাকিয়ে যেন একটু তাচ্ছিল্য করেই বলল—আপনারা কেন এত মাথা ঘামাচ্ছেন? মনে হচ্ছে, আপনারাই ঘাবড়ে গিয়েছেন। বড় বেশি প্রেম দেখাচ্ছেন। কিন্তু জেনে রাখুন, আমি ফাঁসি যাব না।

সিপাহীরা একটু অপ্রস্তুত হয়ে শুকনো মুখে হাসতে থাকে—মাপ কর ভাইয়া। বেশ, তোমার কথাই ঠিক। তোমার সঙ্গে তর্ক করার ইচ্ছা নেই আমাদের।

হাবিলদার গিরধারীর মুখের দিকে তীব্র একটা দৃষ্টি তুলে তাকিয়ে রইল। তারপরেই পাশের সিপাহীর কানের কাছে ফিস্‌ফিস্ করে বলল—দেখছ, ওষুধ ধরে গিয়েছে। এরই মধ্যে মাথার গোলমাল শুরু হলো। হতেই হবে, মানুষ তো আর লোহার তৈরী নয়।

কনষ্টেবল সাকির আলি বলে—বোধহয় আপীল করবে বলে ঠিক করেছে।

হাবিলদার ঠাট্টা করে—হুঁ, আপীল করবে। ওর সংসার বিক্রী করলে দশটা টাকাও হবে না। এক নম্বরের দরিদ্দর, আপীল করবে কোথা থেকে?

অর্জুন সিং—তবে ও কি বলতে চায়?

হাবিলদার—বলতে চায় ওর মাথা আর মুণ্ডু। বুদ্ধি বিগড়ে যাচ্ছে, আর কদিনেরই মধ্যেই...।

গিরধারী হঠাৎ এক-টিপ খৈনি চায়। হাবিলদার একটু দয়ার্দ্রস্বরে আপত্তি জানায়—মাপ কর ভাইয়া।

গিরধারী আবার ঠাট্টা করে—দিয়ে ফেলুন সিপাহাজি, আমি এখনি মরছি না। কোন ভয় নেই আপনাদের, হাজত পর্যন্ত বেঁচে বেঁচে পৌছে যাব। আপনাদের মাথার পাথর নেমে যাবে।

